# এলোমেলো
# জীবন ও শিল্প-সাহিত্য

বিষ্ণু দে

ইষ্ট এণ্ড কোম্পানী
৫২, কেশবচন্দ্র সেন ষ্ট্রীট,
কলিকাতা—৯।

শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ বসু-কে

# লেখকের নিবেদন

এই প্রবন্ধগুলি ১৯৩৮ থেকে প্রায় বিশ বছর ধ'রে নানা পত্রিকায় বেরিয়েছিল; হয়তো আমাদের বাংলা সাহিত্যের আবহাওয়ার একটা ধারণা হতে পারে, এই ভেবে সহৃদয় পাঠকসমাজে একত্রে উপস্থিত করা হল। শ্রীমান হরপ্রসাদ মিত্রের কাছে এ বিষয়ে আমি কৃতজ্ঞ।

ছবিগুলি ছাপা সম্ভব হল সাহিত্যপত্র এবং বাক্-এর শ্রীযুক্ত তারাভূষণ মুখোপাধ্যায়ের উদারতায়।

বার্য কারণে বইটিতে বিস্তর ছাপার ভুল থেকে গেল। পাঠকের কাছে ক্ষমাপ্রার্থনা-সহ আশা করি মুখ্য ভুলগুলি শুদ্ধি-পত্রে সংশোধিত করতে পেরেছি।

# সূচীপত্র



১২ বছরের বালক পিকাসোর আঁকা পোর্ট্রেট

# এলোমেলো জীবন ও শিল্পসাহিত্য

বন্ধুর কথায় বারবার ভাবতে হয়।

অনেকদিন ধরে মাঝে মাঝে কবিতা লিখে' থাকি, যা লিখেছি তার আর কিছুতে না হোক্ নিছক বহরটায় কেউ কেউ সুপ্তিমগ্ন হন। অথচ বন্ধুর কথাটা উড়িয়ে দিতে পারি না; শুধু সৌহার্দ্য তার কারণ নয়, তাঁর সংবেদনশীল কাব্যসাহিত্যবোধ ও জাগ্রত মননে আমার শ্রদ্ধা দীর্ঘজীবী ও নিশ্চিত। মানবজীবনের বাস্তবে তিনি তাঁর বিশ্রামহীন কর্মক্ষেত্র বেছে নিয়েছেন। বহুকাল ধ'রে দেখছি তাঁর মানবপ্রেমের ও নবজীবন নির্মাণে কর্মৈষণার নিষ্ঠা। আবার জীবনের নানা স্থূল সূক্ষ্ম বিষয়ে সুকুমার বোধ বা শিল্পসাহিত্যে একটা সহজ রুচিতে বন্ধুবর চলতি রাজনীতির মধ্যে বিস্ময়করভাবে সজাগ। তাই তাঁর সমালোচনা জীবনের প্রশ্নে এবং কাব্যের জিজ্ঞাসায় উভয়তই আমাকে ভাবিত করে। কেন বর্তমান লেখকের কবিতা আজকাল তাঁকে যথেষ্ট নাড়া দেয় না, কেন তাঁর মনকে জীবনের বাস্তব-বেদনায় ও আস্তিক উৎসাহে উদ্দীপনায় নবজীবনের পাড়ে ভাসিয়ে তুলে' দেয় না? আবার, আগের কবিতার তুলনায়, "ঘোড়সওয়ার" "ক্রেসিডা"-র তুলনায়, এমন কি "পদধ্বনি" "জন্মাষ্টমী"-র তুলনায়, এমনকি "১৪ই আগষ্ট", "অবিচ্ছিন্ন কাব্য", "জল দাও"-র তুলনায় কেন আমার সাম্প্রতিক কবিতায় বন্ধুর চমক লাগে না কাব্যের চকমকি নৈপুণ্যের দীপ্তিতে? কেন তাঁর মনে হয় পরিণতির সেই চরম স্বাক্ষর আর নেই? কাজ বিষয়ে মর্যাদাবোধ নির্মাতা বা রচয়িতার মনে দুর্মর এবং এ অন্তরঙ্গ সমালোচনার উত্তরে নানান সাফাই আমিও গেয়েছি; বয়সের সঙ্গে জীবনবোধ ও টেকনীকের উপরে কর্তৃত্ব পরিণত হয়েছে, এ বিশ্বাস তো লেখকের থাকবেই। কিন্তু বন্ধুত্বের পারস্পরিকতায় যে কথা মুখে বলা যায়, সে কথা কাগজের শীতল প্রকাশ্যতায় লেখা অর্থহীন। তাছাড়া এও ভেবেছি হয়তো সমালোচনাটি ঠিকই। হয়তো বয়সের প্রভাবে আমার মনও বুড়িয়ে

গেছে। এবং হয়তো একদিকে যেমন জীবনের প্রবাহে পিছিয়ে' পড়েছি, বাস্তবের মুঠি ঢিলা হয়ে গেছে, তেমনি আবার কাব্যের সার্থক কলাকৌশলে যে মনের আততি প্রয়োজন সেই আততি বা পেশল জাগ্রত সেই উভবল মননও হারিয়েছি। ভাবি ভালোমন্দ প্রাচীন কবিতার হাজার মুখে হাজার বছরের অভ্যাসজাত গভীর ও ব্যাপ্ত সংবেদ্যতা ভালোমন্দ নতুন কাব্যে কেন ঘনায় না ?

আমার এই চিন্তা ভিন্ন ভিন্ন ভাবে অন্যান্য ও তরুণতর বন্ধুদের কথায় সমর্থিত। তাঁরাও কেউ কেউ বলেন যে, তিরিশ দশকের কবিরা আজ প্রায় নিঃশেষ, কাব্যলোকের সীমান্ত থেকেও তারা বুঝি নির্বাসিত। কেউবা বলেন, বারবার বা আস্তে আস্তে বা মনোযোগ দিয়ে যে কবিতা পড়তে হয়, পড়ে একা একা ভেবে তৃপ্তি পেতে হয়, সে কবিতার জীবনের আবেগ কম, সে কবিতায় যে তোরেয়াদর্ জীবনের দুই শিং ধরতে পারে নি। শিল্পীরা তো একপ্রকার তোরেয়াদর্-ই বটে, শুধু তাদের ষাঁড়ের সঙ্গে লড়াইটা আরো বিস্তৃত, আরো জটিল, কারণ এই নন্দীটির একটি শিং যদি হয় জীবনের বাস্তবতার এদিকে চাপ তাহলে অন্য শিংটি, বলতে হয়, ঐ জীবনের চাপকে রূপদানের প্রয়াস ওদিকে ঠেলা। কেউ কেউ বলেন, জীবনকে ধরা যায় লড়ায়ের মাঠে, উচ্চকণ্ঠে তারস্বরে, মিটিঙে, মিছিলে। এর বিপরীত কথা আবার বিমূঢ় করে' দেয় আরেকভাবে : কবিতায় নাকি বাস্তব প্রাত্যহিক জীবন উঁকি দিলেই কবিতা মাটি। পর্দানশীন এ মতের ভ্রান্তিবিলাস আলোচনা না করেও বলা যায় যে এ মতে দাক্ষিণ্য বড়োই দলীয়। এঁরা সুকান্তের কবিতা একেবারে তুচ্ছ করেন তার সোজা আবেদন বা উচ্চস্বর বা রাজনৈতিক অলঙ্কারের যুক্তিতে। অথচ বিপরীত রাজনীতির উচ্চকণ্ঠ অন্য কবিদের স্তুতিবিহার থেকে এঁদের থামাতে পারে না।

আবার, এঁদের অনেকেই সাজপোষাক পরেন পরলোকগত শুদ্ধ-কাব্যের ভক্তের। বেশ কিছুকাল ধরে' নানাকারণে এইরকম বামেতর রাজনীতির ছদ্মবেশী পক্ষপাত দেখা যাচ্ছে বাংলা সাহিত্যের নানা দিকে,

তার মধ্যে "কবিতা" পত্রিকার সম্প্রতিকার কাব্যবিলাস উল্লেখযোগ্য। যেহেতু এই পত্রিকাটির মালিক ও সম্পাদক আমার বহুবছরের বন্ধু এবং এর সঙ্গে আমার যোগ এর জন্ম থেকে, তাই নির্ভয়ে নিজের কথা দিয়েই আমার উদাহরণটি দিই। মজা লেগেছিল সম্প্রতি কবিতা-পত্রে একটি লেখা পড়ে', আমারই কবিতার এক আলোচনায়। [এই প্রবন্ধটি লেখার পরে বছর ঘুরেছে। এখন লিখলে লেখক নিশ্চয়ই এ উদাহরণ নিতেন না। মণীন্দ্র রায়ের বইটির রাজনৈতিক রিভিউটি ধরেও বক্তব্য পরিষ্কার করা যেত।] তাতে লেখক যে স্থানে অস্থানে পিঠ চাপড়েছিলেন সেটা আমার ভালোই লেগেছিল মানতে হবে, কেউ পিঠ চাপড়ে দিলে যে মন্দ লাগেনা বিশেষত যদি পিঠটা বিস্তৃত হয় একথা বৃদ্ধ মাত্রেই মানবেন। মজাটা হচ্ছে লেখকের দাক্ষিণ্যের স্বাভাবিক অর্থাৎ দলীয় বা রাজনৈতিক কার্পণ্যে অথচ অধমের কবিতার বিষয়ে একটা সন্দিগ্ধ অমৃতভাষিত দোমনাভাবেঃ—বামপন্থী বা পরিবর্তনবাদী কবিতা মাত্রেই জাতে খারাপ কিন্তু আমার ক্ষেত্রে বোধহয় কিছুটা ক্ষমা করা যায়, যার মূল যুক্তি অবশ্য আমার প্রগতিবাদের অনুগ্রতা। কিন্তু জীবনে যার আনাগোনা তার কবিতা ভালো-টে হ'লেও ঠিক ভালো নাকি হতে পারে না। নিদেন তার ছন্দব্যবহারে—ছাপার ভুল ছাড়াও, দোষ থেকে যায়। কারণটা বোধহয় এই যে এ জাতের কবিতা পড়বার কবিতা, জীবন্ত ভাষার কথ্যছন্দের স্মৃতি এর বাহন। লেখক ছন্দের কান দুর্ভাগ্যবশত যান্ত্রিক বা মেট্রোনমিক, এজরা পাউণ্ড যাকে বলেছেন 'ট'ম-টি-ট'ম'-এর কান, যার লম্বা মিল তিনি পেয়েছেন 'বমে'। তাই শ্রীযুক্ত অরুণ সরকার ট্রাফিক আইনের শাদা দাগ কেটে বলেন যে এক লাইনে একাধিক এ-কার থাকলে নাকি সে লাইন অসহনীয়।—'মেলেনা পার্বতী পরমেশ্বরে এ বেতাল গাজনে'—তাই তিনি পড়েন—'রেএ বেতালগাজনে'। অথচ বাংলা ভাষার স্বাভাবিক ঝোঁক এবং অর্থের মাত্রা আমার পাঠটিতেই মেলে, যার ফলে পার্বতী পরমেশ্বরের একতার পরে নিঃশ্বাস পড়ে' আবার ওঠে এ বেতালগাজনের এ-র বিশেষ

ঝোঁকটিতে। অরুণের এ-কার বিষয়ে মন্তব্যটিও হাস্যকর—তিনি ভুলে গেছেন একটি বিখ্যাত এ-কার বহুল লাইন : এ লা সুআ ভলন্‌তাতে এ নস্ত্রা পাচে। ঐ নস্ত্রার আগের এ-টিতে স্বরের ঝোঁকই মনকে দুলিয়ে দেয়। বলা ভালো লাইনটি বিশ্বসাহিত্যের একটি শ্রেষ্ঠ লাইন বলে' আর্নলড থেকে এলিঅট সবাই একমত। স্বর্গের বহির্দ্বারে স্থিতাবস্থা সাধ্বী পিকার্দা, তিনি কেন বাইরে, দান্তের এই প্রশ্নে বলেছেন যে দান্তের প্রশ্ন তিনি বুঝতেই পারছেন না, কারণ : তাঁর ইচ্ছায় আমাদের শান্তি।

বস্তুত, জীবন্ত ভাষার কথ্য আবেগের যে ওঠাপড়ার ছন্দ আমরা অনেকে কবিতায় আনতে চাই, শুনতে চাই, সে ছন্দের পাঠ কারো কারো অভ্যাস নেই। বোধ হয় জীবন বিষয়ে মানবিক আবেগ না থাকলে এ ছন্দের স্বভাব স্নায়ুতে শিকড় বাঁধে না। অথচ প্রয়োজনীয় সংস্কারের শতাব্দীব্যাপী চেষ্টার পরে আজ বাংলা কবিতার নিশ্চয়ই এই প্রাণময়তার দিকেই নির্দেশ। যে কোনো জীবন্ত ভাষায় কথা বলার চালের বাস্তবতাই কবিতার বাঁধা ছন্দকেও প্রাণময়তায় চালু ক'রে তোলে এটা আমরা পদ্যের বিকাশের ও নাট্যের জ্ঞানের সঙ্গে সঙ্গে অনেকেই বুঝেছি। মাইকেলের ইওরোপীয় ঐশ্বর্যে বিস্ময়করভাবে প্রাণ দিয়েছে এই কথ্য-ছন্দের আভাস। ভরসার কথা অনেক নবীন কবির মধ্যে এই বোধ কার্যকর দেখি। তাই দেখি, শ্রীমান অরুণ যাই বলুন, সম্প্রতিকার কবিতার মধ্যে মণীন্দ্র রায়ের অনেক কবিতাতে ছন্দ এই জীবন্ত ভাষার রূপ পেয়েছে।

মণীন্দ্র রায়, মঙ্গলাচরণ চট্টোপাধ্যায় ; নবীনতরদের মধ্যে অসীম রায়, প্রমোদ মুখোপাধ্যায়, রাম বসু— এবং আরো অনেকেই —সবাই কুশলী কবি এবং জীবন সম্বন্ধে সজাগ। জীবনের বাস্তবে এঁদের কবিমানসের শিকড়, তাই বোধ হয় কাব্যের রূপ বিষয়েও তাঁদের বোধ জীবন্ত। এঁদের অনেকের নিপুণ ছন্দব্যবহারে যান্ত্রিকতাবর্জন ও বিষয়নির্বাচনের নৈর্ব্যক্তিক বিস্তার বয়স্ক লোককেও অবাক ক'রে দেয় নৈপুণ্যে ও সম্ভাবনায়।

অবশ্য শুনেছি এঁদেরও সমালোচনা : কেন এঁদের কবিতা জীবনের প্রজ্ঞায় আবেগে ভাসিয়ে দেয় না, কেন থেকে থেকে মনে হয় যে জীবনের চাপ কাব্যরূপের ছাঁচ-কে ছাপিয়ে গেল, কখনও বা মনে হয় রূপের ছাঁচে জীবনের ইস্পাত ঢিলা হয়ে' রইল। অবশ্য জীবনের ও কাব্য-রূপের একাকার নিশ্চয়তা সর্বদাই দুর্লভ। তাছাড়া কে জানে হয়ত আমিই পিছিয়ে পড়েছি, তালে তাল দিতে পারছি না নিজের বয়সের অভ্যাসিকতায়। তাই এ সমালোচনার দলে যোগ দিতে আমার দ্বিধা লাগে। অধিকন্তু, জীবিত ও জীবন্ত কাব্যবিচারে কীর্তির চেয়ে বিকাশের সম্ভাবনাময়তাই বাংলাভাষার লেখক হিসাবে আমাকে ভাবায়। আর, অন্যের কাব্যবিচারে অখণ্ড শ্রদ্ধা প্রাথমিক প্রয়োজন তো বটেই। বিনীত জিজ্ঞাসায় বারবার তাই বিচার করতে হয় অভাবটা রচনাটিতে না পাঠের দোষে। তাছাড়া একই কবিতার বিচার নানাভাবে করা যায়। একটি কবিতার এক স্বতন্ত্র বিচার সম্ভব, আবার সেই কবিতারই বিচার সম্ভব সেই কবির বিকাশের অঙ্গ হিসাবে, যেমন সম্ভব সমস্ত বাংলাসাহিত্যের অতীত ও ভবিষ্যৎ ধারার ইঙ্গিতে আরেক বিচার। অবশ্য আরো অনেকস্তরে কবিতার বিচার করা যায় এবং স্তরগুলি সংযুক্তও হতে পারে কিন্তু ঐ প্রথম তিনটি কবিকর্ম যাদের পেশা বা সখ তাদের পক্ষে একান্ত প্রয়োজন। (এই দৃষ্টিতে মনে হয় অতীন্দ্রিয় স্বপ্নালুতা বা জীবনবিতৃষ্ণার চেয়ে প্রগতিবিশ্বাসের জীবন পরিগ্রহণ স্বতই সম্ভাবনাময়।) চিরকাল এই সত্য দেখা গেছে যে গোটা সমাজে যদি জীবনের কোনো চেহারাই না পাওয়া যায়, তাহলে শিল্পকর্মীদের মানস খোঁজে সেই সমাজের একটা কোনো জীবন্ত অংশে জীবনদর্শনের আশ্রয়, সংহতির কেন্দ্র। সেকালে, মধ্যযুগে প্রায়ই তাই শিল্পীরা ধর্মের কেন্দ্রিকতায় সেই শিল্পাশ্রয় পেয়েছেন, নাহলে পেতে হয়েছে লৌকিক জীবনযাত্রায়, গ্রামীন জীবনে অথবা সেই শ্রেণীর দিনরাত্রিতে, যার হাতে সমাজের ভবিষ্যৎ চেহারা।

মৃত্যুর ছদ্মবেশে যতোই দক্ষতা থাকুক, বিকাশের ভবিষ্যৎ নেই, তা

সে কি জীবনবেদে কি শিল্পসাহিত্যের ষড়ঙ্গে। এই প্রসঙ্গে উদাহরণতঃ তিরিশের নিবাসী মণীন্দ্র রায় বা বিশের তীর্থযাত্রী প্রমোদ মুখোপাধ্যায়ের কবিতাই ধরি। শেষোক্তের কবিতার পরিণতি দু'তিন বছরে স্পষ্ট লক্ষ্য করা যায় তাঁর বিষয়ের পরিপাকে ও তার সঙ্গে অভিন্নহৃদয় কাব্যরূপের অধিকতর কর্তৃত্বে। কারণ শিল্পসাহিত্যে যে জীবটিকে পাকড়াতে হয়, তার দুটি শিংই ধরতে হয় একসঙ্গে। জীবনের বাস্তবতার দিকে বা কাব্যরূপবিলাসের দিকে কোনো দিকেই পক্ষপাত চলে না সৎকবির, যে কবির সঙ্কল্পাবেগ শুধু সুকুমার মনের খেলা বা একটি বা কয়েকটি চমকপ্রদ বা মনউদাসী কবিতা নয়, কবিস্বরূপের বিকাশে যাঁর আগ্রহ, যাঁর ব্যক্তিগত ভাবনাবেদনা সংহতি পায় নৈর্ব্যক্তিকের বৃহত্তর সততায় অর্থাৎ উৎসের সামাজিক সার্থকতায়।

তাই খুশি লাগল মণীন্দ্র রায়ের শেষ কাব্যগ্রন্থ পাঠে। আগে যে মনে হত থেকে থেকে মণীন্দ্রের নৈপুণ্য কবিতার বিষয়ধৃত আবেগ থেকে বেরিয়ে এসে চম্‌কিয়ে দেয় অথবা কখনো কখনো তাঁর বক্তব্যের মহৎ-ভার তাঁর কবিতার রূপে সঞ্চারিত না হয়ে দ্বৈত মর্যাদায় স্বকীয় হয়ে ওঠে, সে দ্বিধান্বিত ভাব "কৃষ্ণচূড়া"র অনেক কবিতায় মনে হল উত্তীর্ণ। এখন এ অভিজ্ঞ কবির কণ্ঠস্বর ও বিনীত বক্তব্য অভিন্নতায় প্রায় এক সংযত ও সার্থকরূপ পাচ্ছে।

কথা উঠবে কিন্তু ঐ যুগান্তরকারী উন্মাদনা, ঐ ভাবের প্লাবন? সুখের বিষয় মণীন্দ্র রায় ঐ উচ্চাশার লোভী কবল থেকে বেরিয়ে আসছেন। কারণ, পাঠকরাই মহাকবিকে বা যুগাবতারকে আবিষ্কারের দায়িত্ব নেবেন, কিন্তু আমরা যারা লিখি, আমাদের প্রয়োজন বিশৃঙ্খল বিড়ম্বিত সমাজে স্থির রাখা আমাদের কঠিন কৃশ সততা ও কর্মগত বিনয়। হয়তো বা আমাদের কারো কারো কোনো কোনো কবিতা পাঠে কোনো পাঠকের অবসর বিনোদন হবে, বা তাও হবে না। কারো বা মনের দিগন্তে চৈতন্যের রং আরো বিস্তৃত হবে, কারো বা জীবনের কোনো দিকে আলোকিত দৃষ্টি পড়বে, এইটুকুই যেন লেখকের আশা।

থাকে। আমরা যেন শুধু কবিতায় জীবনকে গড়ে দে'ব—বা অন্যপক্ষে জীবনকে উড়িয়ে দিয়ে চন্দ্রলোকে ঘর ভাড়া ক'রে' চলে যাব—সে আশা না রাখি। এবং যেন ভুলি না যে আমাদের মানবিকতার সবচেয়ে বিনীত আশার সার্থকতাও আমাদের ক্ষেত্রে শুধু জ্ঞানজ সঙ্কল্পে, ইচ্ছাপোষণে প্রমাণিত হবে না, হবে কবিকর্মেরই মধ্যে দিয়ে সঙ্কল্পের সমগ্রতায়।

॥২॥

এই সত্যটি বিশেষ করেই স্মরণীয় আমাদের পক্ষে, বাংলাদেশে, আমাদের দেশের এই অসম্পূর্ণ অস্পষ্ট সমাজজীবনের আধুনিক মানুষদের পক্ষে। ইওরোপের বুর্জোয়াভিত্তিক বা সাম্যবাদী দেশে জীবনের রূপে শত জটিলতা সত্ত্বেও চেহারাটা বিশিষ্ট, কাঠামোটা স্পষ্ট। আমাদের দুর্ভাগ্যবশত আমাদের জীবনের সামাজিক সাংস্কৃতিক চেহারাটা আজো স্পষ্ট হয় নি; দক্ষিণে বা বামেতরে স্পষ্ট হবার কথাটা ওঠেনা, কারণ স্পষ্ট চেহারা জীবনেই সম্ভব, মৃত্যুতে নয়। কিন্তু বামের যন্ত্রণাটা জন্মের মতোই দারুণ অনিবার্য, বামপন্থীই এলোমেলো জীবনকে চেহারা দিতে উৎসুক। এই মানবিকতার যন্ত্রণাই দেখি আমাদের কবিতায়, গল্পে, উপন্যাসে, নাট্যে, চলচ্চিত্রে, চিত্রশিল্পে যেখানেই শিল্পকর্মী সংপ্রেরণায় সচেষ্ট।

কবিতায় তবু কিছু মুস্কিলআসান আছে হয়তো, কারণ জাতহিসাবে এই শিল্পকর্মটি অপেক্ষাকৃত প্রাথমিক, আদিম। অবশ্য প্রতি কর্মে সুবিধা ও অসুবিধা দুইই বিশিষ্ট, এবং আদিম শিল্পকর্মের সুযোগের সঙ্গে সঙ্গে অসুবিধাও কবিতাকে ভোগ করতে হয়, আজকের সভ্য ও বিভক্ত বৃত্তি ও শ্রেণীর সমাজের চৈতন্যের খণ্ডিতাবস্থায়। তবু হয়তো প্রত্যক্ষ ও পরোক্ষ এ ক্ষেত্রে প্রতীকে প্রতিমায় ছন্দে এবং সর্বোপরি কবিতার নির্বিশেষ আদিম স্বভাবগুণে এবং সংক্ষিপ্ততায় বা শুদ্ধতায় একটা সহজ ও সরল মায়ায় সংযোগ সাধন করতে পারে। নাট্যক্ষেত্রেও নাট্যের সাক্ষাৎ মায়ায় গিরিশ ঘোষের দেশে, শিশির

ভাদুড়ী, মনোরঞ্জন ভট্টাচার্য ও যোগেশ চৌধুরীর ঐতিহ্যে শম্ভু মিত্রের মতো পরিচালক "পথিক", "চার অধ্যায়", "উলুখাগড়া" বা "রক্তকরবী"র, মতো নাটককে অতিপরোক্ষ জীবনছবিকেও দাঁড় করিয়ে দেন বহুরূপীর সমগ্র প্রযোজনার ও অভিনয়ের প্রাণবান একতায়। যে বোধ এখানে সাময়িকভাবে দর্শক শ্রোতাকে মায়ায় বাঁধে সেটা শুদ্ধ নাট্যের সন্ধানে তীব্র প্রযোজক ও সারা দলের আবেগের সাক্ষাৎ সামগ্রিকতাতেই সম্ভব।

উপন্যাসের ক্ষেত্রে এই নাট্যশিল্পের রক্তমাংসলতা এই বাস্তবের আবহাওয়া শিল্পের মায়ালোক রচে না, অসহায় লেখককে নীরব শব্দকে গেঁথে গেঁথে অদৃশ্য কথা দিয়ে গড়ে তুলতে হয় তাঁর সামাজিক জীবনের ভাষ্যে বাস্তবমন্য ভুবন। অথচ ঐ মায়াবী হরিণ কেবলই আমাদের সমাজে মনে পালিয়ে' বেড়ায়। তাইতো তারাশঙ্করের মতো দরাজ লেখকও সাপুড়ে মেয়ের কাহিনী বলতে গিয়ে আধা শহুরে দীর্ঘশ্বাস ফেলেন। তাই অচিন্ত্যকুমার চাষাভূষার প্রতিশ্রুতি ছেড়ে এক অদ্ভুত পরমার্থে মন দেন এবং মন দিতে গিয়েও শ্রীম-র মতো আত্মদান করতে পারেন না, বরং চমকপ্রদ লেখনের ভাবনায় ভক্ত পাঠককে বিমূঢ় করে' তোলেন।

প্রসঙ্গত, আমারও মনে এল এই এলোমেলো জীবনের একটা গল্প। পরিচয়ের পঁচিশ বছর আমার কখনো লেখা হবে না, তাই ধূর্জটিপ্রসাদের মহাজনপন্থায় গল্পটা বলে' ফেলি উদার পাঠকের ভরসায় এবং ধূর্জটিবাবু ও হিরণকুমার সান্যালের ক্ষমা নিশ্চিত জেনে। একদিন সুধীন্দ্রনাথ দত্ত মহাশয়ের সেই সুপরিচিত পুতুলশোভিত বাড়ীতে পরিচয়ের আড্ডাতে এলেন এক তরুণ ইংরেজ বা স্কচ্। তাঁর পরিচায়ক বললেন যে তিনি সদ্য অকস্‌ফর্ড থেকে দর্শনে ডিগ্রী নিয়ে ম্যাঞ্চেস্টারে অধ্যাপক হয়েছেন ; তিনি তিনদিন বিলেতী কারাবাস করেছেন, কারণ তিনি সোস্যালিষ্ট ; তাঁর নিজের বেনট্‌লি গাড়ী আছে, তাঁর বাবার রোলস্‌রয়েস। ম্যাগি-লিভ্‌রে বিলেতী যুবকের ডিবেট দলে এসেছিলেন লেবর্ দলের ছেলে হিসাবে। এসে উঠেছিলেন শিবপুর কলেজের বড়ো সাহেবের বাড়ীতে,

দেশী খাবার খেতে চেয়ে অপদস্থ হয়েছিলেন। সোফার আরামে ডুবে গিয়ে তিনি প্রায় শুয়ে পড়লেন কিন্তু আমাদের দার্শনিক মল্লিকদার বাজপাখীর চোখ থেকে মুক্তি পেলেন না। মল্লিকদা যথারীতি প্রশ্ন করলেন রিয়ালিটির বিষয়ে ম্যাগিলিভ্‌রের কি মনোভাব। ম্যাগিলিভ্‌রের উত্তরে মল্লিকদা মোটেই খুশী হন নি, কারণ তর্ক হলনা। কিন্তু ম্যাগি-লিভ্‌রের কথায় আমি তখনও পুলকিত হয়েছিলুম, আজও সেই উত্তরটি ভেবে ভেবে কূলকিনারা পাইনা। তিনি বল্লেন যে, বাস্তব বা সত্য বা রিয়ালিটি এক তাজ্জব ব্যাপার, ও বিষয়ে ভাবতে গেলে তাঁর মনে হয় এ যেন এক নদীতে একপাটি জুতা খুলে' পড়ে ভেসে যাচ্ছে আর তিনি ধরতে যাচ্ছেন। মল্লিকদা এটা গাম্ভীর্যহানি ভেবে চটে' গেলেন কিন্তু পাঠক ভেবে দেখুন এই রূপকের কী অর্থগভীরতা। ধরতে যাচ্ছেন জলস্রোতে এক পাটি জুতা, কিসের জুতা? রবরের না চামড়ার? সাঁৎরে না ছপ্‌ছপ্‌ ক'রে? আরেক পাটি জুতা পায়ে রেখে? না পাড়ে ফেলে দিয়ে? নাকি সেটাও জলে ভাসিয়ে? প্রশ্নের শেষ থাকেনা, এবং জীবনের স্রোতে বাস্তবের সমস্যা ভেসেই চলে। রম্য রচনার ভাষায়, সেই সমস্যাই বাংলা সাহিত্যের সাবেক সমস্যা।

তরুণতর লেখকদেরও একই সমস্যা। এবং এ সমস্যার সমাধান নেই সহজের পথে, কাট্‌তির সোজা রাস্তায়, নেই খেয়ালের ময়ূরপঙ্ক্ষী চেপে খেলার দেশবিদেশে যাযাবর বিলাসে কাল্পনিক যতো উপেক্ষিতাদের সন্ধানে এই নরকে এক ঋতু ঐ নরকে এক রাত্রির অসংলগ্নতায়। তাই শক্তি-মান অনেক লেখকও এই সমস্যাকে ধরতেই যান না। দেখা গেল অসীম রায় এই সমস্যাকে ধরবার চেষ্টা করেছেন। মনে রাখা দরকার এই চেষ্টার কৃতিত্ব কতোখানি, কারণ এই সততার চেষ্টাও একান্ত দুর্লভ। "গোরা" "চতুরঙ্গ" ইত্যাদি রবীন্দ্রনাথের দুটি তিনটি উপন্যাসের পরে এ চেষ্টা হয়েছে কমই, এবং সামাজিক পরিবর্তনের তীক্ষ্ণ ও দ্রুত অনিশ্চয়তায় সে চেষ্টা হয়ে' ওঠে জটিলতর তন্মুতর বিশেষজ্ঞ চেষ্টা।

ধূর্জটিপ্রসাদের উপন্যাসত্রয়ের পরে এ চেষ্টাও খুব বেশি দেখা যায় নি। এমন কি অন্তঃশীলা থেকে মোহানার পরে তাই তিনিও আজকাল 'মনে এলো'-র জলে ভাসেন। অসীমের উপন্যাসদুটি পড়ে বাংলা উপন্যাসের ভবিষ্যতে আশ্বাস জাগল। অসীম রায় উপন্যাসের শিল্পাধার ও জীবনাধেয় উভয়—ও মূলত এক—বিষয়েই পরিশ্রমী সততার সন্ধানী। অর্থাৎ তিনি সহজ ও দ্রুত কোনো চটকদার সমাধানে অসত্যে কোনো বিপ্লব বা আশাকরি প্রতিবিপ্লব আনার ঔপন্যাসিক চেষ্টা করেন নি, আর পরিহার করে' চলেছেন আজকের তথাকথিত রম্যরচনার অনায়াস অল্পবয়স্কতা—কারণ লেখকের আত্মপ্রকাশের গরজ বা পাঠকের মনোরঞ্জনের ভ্রান্ত ধারণা কোনো দিক দিয়েই এই লঘুক্রিয়া শেষ পর্যন্ত সার্থক হয় না। উপন্যাসে লেখকের জীবনদর্শন বা ধ্যানরূপটি অচ্ছেদ্য উপন্যাসরূপে তাই একাকার হয়। অসীমের উপন্যাসে আবেগের পরিচালনা অনিন্দ্য না হলেও তাঁর এই হাই সীরিঅস্‌নেস্‌ স্পষ্ট। বাংলায় বিশেষত আজকের দিনে ঐ দুর্লভ গুণটি একান্ত মূল্যবান, কারণ সামাজিক বিশৃঙ্খলার বা অস্পষ্টতার যুগে কালের চালু হাওয়াকে প্রতিরোধ না করলে লেখক শুধু চলতি ফ্যাশনেই আত্মদান করতে বাধ্য হন এবং তাতে তিনি আর সীরিঅস্‌ লেখকপদবাচ্যও থাকেন না; যেমন যে লেখক তাঁর কালকে অর্থাৎ সামাজিক জীবনকেও উপলব্ধি করতে চান না, তাঁর রচনা সুখপাঠ্য বা যাকে বলা হয় জনপ্রিয় হলেও সাহিত্যপদবাচ্য হয় না। সাহিত্যকর্মও একরকম সংগ্রাম, স্থানকালকে জাপ্‌টে নিয়ে তাকে বশে এনেই লেখক তাঁর লেখকসত্তাকে, তাঁর ব্যক্তিস্বরূপকে প্রকাশিত করতে পারেন তাঁর লেখার স্বকীয় অর্থাৎ জীবন্ত ছন্দে।

উপন্যাসে কালের এই মাহাত্ম্য বিশেষভাবে স্পষ্ট হয়ে ওঠে, কারণ উপন্যাসে মানবিক বা সামাজিক জীবনযাত্রার সম্বন্ধনির্ণয়ই মূলভিত্তি, চিত্রশিল্পে যেমন চাক্ষুষের। উপন্যাসে শব্দের ও কথার ছন্দে, একপক্ষে যাকে বলে চরিত্র আর অন্যপক্ষে যাকে বলে প্লট একই বিন্যাসে গড়ে'

ওঠে এবং এই প্লটের ছাঁদে চরিত্রের রূপায়ণ আর চরিত্রের ছাঁচে প্লটের নিষ্কাশন একান্তভাবে নির্ভর করে লেখকের মনের সমাজচিত্রের উপরে। উপন্যাসে তাই মানবিকমূল্যবোধ বা সামাজিক পুরুষার্থ অন্যান্য অনেক শিল্পকর্মের তুলনায় প্রাথমিক। এমন কি বলা যায় যে এই ছন্দের পুরুষার্থেই উপন্যাসের একতা বা ঐক্যবোধ আসে, তথাকথিত চরিত্রের বিকাশের জীবনীমূলক পূর্বাপর ঐক্যমাত্রে নয়। তলস্তয়ের "মহাযুদ্ধ ও শান্তি" এর মহান্ উদাহরণ; বিরাট এক এপিক ঐক্য সেখানে একটি বা কয়েকটি চরিত্রের জীবনীর পরিণতিতে খণ্ডিত নয়, ঐক্যটি সেখানে অনিবার্য ঘটনাসমুদ্রের প্রবাহ ও প্রভাবের মধ্যে দিয়ে রূপ ধরে, লেখকের যে জগচ্চিত্র বা জীবনদর্শন তারই তরঙ্গায়িত সংহতিতে, যার প্রবল উর্মিভঙ্গে অভিভূত হয়ে আর্ণলড ভেবেছিলেন যে তলস্তয়ের উপন্যাস আর শিল্প রইল না, হয়ে উঠল মানবজীবন। এই সংহতির ছন্দময় প্রকাশধর্ম-গুণেই সীরিঅস্ বা সংদায়িত্বসম্পন্ন উপন্যাসে লেখক সাংবাদিক বিবরণে ক্ষান্ত হতে পারেন না, সব কিছুই করতে হয় প্রত্যক্ষাভাসে বা মায়ায় প্রদর্শিত, নাট্যরূপায়িত বা কাব্যাবেগ-সঞ্চারিত।

অসীম রায় প্রথমে "একালে কথা"-য় জীবনবোধ প্রকাশ করেন প্রদর্শনের পদ্ধতিতে, কিছুটা বা নাট্যাভাসে ফলে "একালের কথা"য় ব্যক্তিতে ব্যক্তিতে সংযোগবিয়োগে এবং সমগ্রের পরিণতিতে অনির্দিষ্টতা থাকলেও অনেক চরিত্রই এবং গোটা বইটির আবেগটি প্রাণময় হয়ে থাকে। আর এমনই শিল্পকর্মের প্রায় স্বাধীন মাহাত্ম্য, সন্নিহিত ছন্দের শক্তি যে লেখকের আপাতমনোনীত জীবনী-শোভন নায়কের চেয়ে বেশি জীবনময় হয়ে ওঠে সত্যগোপাল ও হাশেম। "এ কালের কথা"য় বোঝা যায় কেন লেখক পরিণতির এই অনির্দিষ্টতা মেনে নিয়েছেন। উপজীব্য জীবনে কোথায় সেই পারস্পরিক সংলগ্নতা, সেই সম্বন্ধবিস্তার যার পরিণতি মনে একটি নিটোল বাস্তবতা এনে দেয়? অসীম অবশ্য চেষ্টা করতে পারতেন ইচ্ছাঠাকরুণের দোহাই মেনে একটা কিছু রূপকজাতীয় দেনুমঁ বা অন্ত-রেশ এনে বই শেষ করতে। কিন্তু কবিতায় বা ছবিতে

যা চলে কর্মের বিশিষ্ট নিয়মে, উপন্যাসে তা হত ফাঁকি। স্বয়ং রবীন্দ্রনাথকেও এ সমস্যার সম্মুখীন হতে হয়েছিল। এবং "গোরা"য় বা "চতুরঙ্গ"তে কি নির্মমতায় তাঁকে এর সমাধান খুঁজতে হয়েছিল তা তো আমরা জানি। প্রত্যেক শিল্পকর্মীকেই সমানে আত্মত্যাগ করতে হয়, জয় করতে হয় অবান্তর নানা লোভ। না করলে অসামান্য প্রতিভার হাত থেকেও বেরিয়ে আসে "শেষের কবিতা", "চার অধ্যায়"।

দ্বিতীয় উপন্যাসে অসীমের চেষ্টা সমস্যার শিং আরেক ভাবে ধরবার, জীবনের বিস্তারে নয়, জীবনদর্শনের বিক্ষোভের ও সান্ত্বনার তীব্রতায়। গোপাল দেব যেন "একালের কথা"-র অভিজ্ঞতা পার হয়ে এসেছে, কিছুটা জিতে কিছুটা হেরে, কিছুটা পরিপাক করে', কিছুটা বাদ দিয়ে। সে চায় জীবনের চেহারাটা ধরতে, তার জীবনে ভিড় করে আসা জীবনের নানা দাবিকে মেটাতে, আত্মরক্ষা করে' তার রূপটাকে ধরতে। রাজনীতির ঝোঁকের মৈত্রীউৎসাহের জগৎ সে ছেড়েছে, কারণ ঐ উৎসাহের ছকে জীবনের ছবি তার কাছে বাস্তবরূপ নেয়নি, জীবন তাকে উদ্‌ভ্রান্ত করেছে। প্রতিক্রিয়ায় সে আজ একক মুক্তি চায়, সেভাবে দর্শক হয়েই আজ জীবনের খেঁড়নাট্যের মর্মটুকু সে ধরতে পারবে। তিক্ত অবজ্ঞায় ব্যঙ্গে সে দেখে তার চারপাশের কর্মের ও অকর্মের জগৎ ও মানুষগুলিকে। মনে হল এবারে বাংলায় ব্যঙ্গের একটি গোটা উপন্যাস পাব, যাকে বলে স্যাটায়ার। কিন্তু প্রকৃতি গোপালের জীবনে প্রতিশোধ নেয়, সরুমোটা দুটি তারে জট বেঁধে যায়। তুচ্ছ অসার সামান্য মানুষের ভিড়ে লেখক করুণা বা অনুকম্পায় রঞ্জিত করেন নায়ককে, যেন বা শুধু সেই অসামান্য, প্রজ্ঞায় হৃদয়বত্তায় অনন্য, কিন্তু যে-হেতু লেখক তার পারিপার্শ্বিক সহধর্মী সহকর্মীদের অনুকম্পার জলবায়ুতে ভাগ দেননি অর্থাৎ কার্যকারণে তাদের চরিত্র একই ছন্দের রক্তমাংসে গড়েননি, গড়েছেন বিতৃষ্ণার চতুর্‌রেখায়, তাই বেসুর বাজে নায়কের ও পারিপার্শ্বিকের সঙ্গত। অর্থাৎ মনে হয় গোপালদেবের একক অসামান্যতা লেখক পরোক্ষে রিপোর্ট

করেছেন, প্রত্যক্ষে রূপায়িত করেননি বা নাট্যে তা শরীর পায়নি যেটা আত্মজীবনীর স্বগত নাট্যে চললেও উপন্যাসে চলে না। এবং তারপরে আসে গোপালের প্রেম। আশ্চর্য শুচি ও দরদী নৈপুণ্যে লেখক এই এপিসোড লিখেছেন, তাঁর ধ্যানের শুদ্ধিতে মনোযোগের আত্মহারা তীব্রতায় এই ক্ষুরধার পথ তিনি প্রায় নির্বিঘ্নে পার হয়ে গেছেন। কিন্তু মর্মান্তিক এই এপিসোড্ অন্তহীন। শিল্পরূপে এর শেষ নেই, পরিণতি নেই, জীবনে জীবন বাঁধা এবারেও বুঝি হলনা। এ রকম যন্ত্রণার পর্দায় শেষ জীবনে বা জীবনীতে স্বাভাবিক হলেও খুব কম উপন্যাসেই পেয়েছি।

ভাবছি এবারে অসীম রায় জীবনে ঝাঁপ দেবেন কোথায় কোন পাড় থেকে, একক ও ভিড়ের কোন্ সম্বন্ধপাতের বাঁকে কোন্ জোয়ার ভাঁটায়? গোপাল দেবের তীব্রতার রেশ মনে নিয়ে ভাবছি কেন সহস্রবাহু জীবন গোপালদেবকে, আমাদেরও এড়িয়ে যায়, রেখে যায় শুধু নয়নের মতো আশ্চর্য করুণ একজোড়া মাত্র বাহু, যে নয়ন নায়কের কাছে দামিনীর মতো আশ্চর্য প্রাণশক্তির এক করুণ ব্যক্তি-স্বরূপ? মনে হয় কেন আমাদের উপন্যাসে বিড়ম্বিত জীবনের পাক থেকে নায়ককে বা লেখককেই পালাতে হয় বিশেষ একটি উচ্ছল, প্রায় নিউরটিক অর্থাৎ বাস্তব নিরপেক্ষ প্রাণশক্তির প্রতীকের আকর্ষণের মধ্যে মুক্তির খোঁজে? রোহিনীতে যে আড়ষ্ট আরম্ভ সেই বিনোদিনীরাই তো দামিনীর মধ্যে নিটোল প্রাণময়তা পায়; সোহিনীতে তারই ভাঙন ধরে, তাকেই দেখি শরৎচন্দ্রের কমললতায়, বিভূতিভূষণের দৃষ্টিপ্রদীপে। অসীমের উপন্যাসে জীবনের বিড়ম্বনা এবং এক অসামান্য আর তাই হয়তো অপ্রাকৃত নায়িকার মধ্যে মুক্তির প্রতীকের এই প্রশ্ন ওঠে। বাংলা উপন্যাসের ক্ষেত্রে এ প্রশ্নও কদাচিৎ ওঠে, কারণ জীবনের মধ্যবিত্ত চাপের তীব্রতার এবং তার সমাধানে অন্তত একটি নারীরও উচ্ছল প্রাণময়তার তীক্ষ্ণ বোধ দুই-ই দুর্লভ। অসীম রায় নবীন লেখক, কিন্তু তাঁর কৃতিত্ব এই সীরিঅসনেসে, তাই তাঁর কাছে বাংলা উপন্যাসের

আশা বিস্তর। জীবনকে রূপের বাঁধনে ধরার চেষ্টা, বিপ্লবধর্মী যেমন ধরেন কর্মিষ্ঠ বিপ্লবের বাঁধনে, এবং ছকে ফেলে ধরার চেষ্টায় নয়, বিচিত্র রহস্যময় জীবনের সম্পূর্ণ উপলব্ধিতে, এই তো সৎ লেখক করতে পারেন। অশান্ত অস্থির জীবনের অস্পষ্টতা, অসংলগ্নতা, দুরূহতার সমাধান তো একলা লেখকের বা শিল্পীর হাতে নয়।

॥ ৩ ॥

মনে হতে পারে, হয়তো উপন্যাসের জাতবৈশিষ্ট্যেই এই অসম্পূর্ণতা আরো বেশি স্পষ্টভাবে ধরা পড়ে। কিন্তু যে শিল্পকর্মে শুধু উপন্যাসের সুযোগসুবিধাটুকু ব্যবহার্য, আবার চিত্রের আবেদনের সুযোগসুবিধাও যার প্রধান হাতিয়ার, সেই মিশ্র উত্তরপ্রাথমিক কারু শিল্পকর্মে মনে হতে পারে হয়তো অধরা অনির্দিষ্ট আরো ভালো ভাবে ধরা পড়বে।

অবশ্য চলচ্চিত্রের জগতে মননশীল প্রয়োগে সচরাচর প্রয়োজকের উৎসাহ মেলে না, যার কারণ নাকি চলচ্চিত্রের ব্যয়বাহুল্য এবং বাজারের উপরে নির্ভরতা,—যদিও "পথের পাঁচালী"র জনপ্রিয়তা আবার প্রমাণ করেছে যে ভালো ফিল্মের জন্য আমরা সাধারণ মানুষেরা উদ্‌গ্রীব। আমাদের সৌভাগ্য যে সত্যজিৎ রায়ের মতো চলচ্চিত্রশিল্পী আমরা পেয়েছি। সত্যজিৎ তাঁর প্রথম নির্মাণেই যে চিন্তা, ধৈর্য ও নৈপুণ্যের পরিচয় দিয়েছেন এবং যে সহযোগিতা কার্যত গড়ে তুলেছেন, তার বীরত্ব গৌরবময়।

"পথের পাঁচালী" ফিল্ম্‌টি ঐ উপজীব্য উপন্যাসের সুযোগ সুবিধা গ্রহণ করেছে, আবার চিত্রের যে বিশেষ সুবিধা সে বিষয়েও শিল্পী সজাগ। দেশে শুচি ফিল্ম্‌ এতো কম যে আমরা সবাই কৃতজ্ঞ বোধ করি পথের পাঁচালীর শিল্পীদের কাছে। অবশ্য কথা উঠতে পারে যে এ ফিল্মে উপজীব্য উপন্যাসটির সুপরিচিত অনুষঙ্গ ও যশের সুযোগই বেশি ব্যবহার করা হয়েছে, বইটির বৈশিষ্ট্য কমই প্রযুক্ত। ফলে শিথিল বাক্‌বহুল বইটির যে একরকম ঐক্য বা সংহতি আছে, তার

শৈথিল্য হয়তো ফিল্মের সময়নির্দেশে কমেছে, অন্যপক্ষে বইটিতে যে আবেগের, দরদের, স্মৃতির বেদনার সংহতিতে শৈথিল্যও প্রাণ পেয়েছিল, সে ছন্দের সংলগ্নতাটুকুও আর নেই। কারণ এও একরকম ঐক্য-সংযোগ, যখন দরদী স্মৃতির দীর্ঘশ্বাসে-শ্বাসে বিলম্বিতলয় ঘটনাপরম্পরা একটি জীবনের, বা বলা যায় একটি জীবনীর আত্মীয়তার ঐক্যবদ্ধ হয়। বিশেষজ্ঞের মুখে শুনেছি যে ফিল্মে তা করা যায়না এবং যেহেতু আমি আনাড়ী এবং পথের পাঁচালী কেন, কোনো ফিল্মেই কাজ করিনি, তাই এ কথার টেকনিকল্ অর্থ বুঝতে আমি অক্ষম। মার্কিন বা ইংরেজি গল্পের বাজারে চালু ফিল্মভাষ্যেও দেখা যায় যে বক্তার মর্ম-ভাষ্যের মধ্যে দিয়ে একটি গ্রাম কেমন করে' বদলে' গেল, কেমন করে লোকগুলির যৌবনবয়সজন্মমৃত্যু হল তা দেখানো যায়। সবুজ উপত্যকার কয়লাখনির করুণ ফিল্মেও কণ্ঠস্বরের এই সার্থক ঐক্য-বিধায়ক ব্যবহার মেলে।

অর্থাৎ রচয়িতার মানসলোক একটি চরিত্রের কাহিনীতে না পেলেও একটা কোনো বিন্দুতে কেন্দ্র পায়, যে কেন্দ্র থেকে শিল্পীর জীবনদর্শন বা ব্যক্তিস্বরূপের আবেগ নিজের আমোঘ ছন্দে সংহতি আনে এবং সেই সংহতির সংবেদন পাঠক-দর্শক-শ্রোতা-কে নিশ্চিত বোধে নিশ্চিত বোধে নন্দিত করে। বলাই বাহুল্য, পথের পাঁচালী বইতে সংহতির বোধটি এসেছে খুবই সহজভাবে, নায়কের অর্থাৎ অপুর মনের মধ্যস্থতায়। ফিল্মেও আসতে পারত তার অনুরূপ সংহতি। অথবা আসতে পারত দুস্থ বাংলার গ্রামের জীবনের নিঠুর বা অর্থহীন ঘটনা-পরম্পরার অসহায় ঔদাসীন্যের বেদনায়। বিভূতিভূষণের ত্রিশ বছরের আগের গ্রাম্যজীবনবোধের কারুণ্য ও স্মৃতির বিস্তার একালের শহরে নাকি অবাস্তব লাগত, যদিচ ১৯৫৫ সালেও বাংলায় বা ভারতের মানসে গ্রামীন প্রভাবটাই বড়ো সত্য। কিন্তু এই কারুণ্যের রেশ ও স্মৃতির বন্দিদশা যদি নাই সত্য হয় আরেক শিল্পীর মানসে এবং যদি ঐতিহাসিক রচনা বা যুগচিত্র হিসাবেও তিনি মূল কাঠামোর অনুগত

হতে না পারেন, তাহলে তার পরিবর্তে তাঁর নির্মাণ হবে আরেক সংহতিতে ছন্দায়িত। সেই জীবন দর্শনের ছন্দটি শ্রদ্ধাশীল ও কৃতজ্ঞ জিজ্ঞাসায় এই অসামান্য ফিল্মে খুঁজেছি।

প্রথমে মনে হয়েছিল, একালের আমাদের বিচ্ছিন্ন জীবনে যে একক ব্যক্তিত্বের অসংলগ্নতা পাই সত্যজিৎ রায় হয়তো জ্ঞাতসারে বা শিল্পধর্মের প্রচ্ছন্ন কিন্তু অনিবার্য কার্যকারণে স্থির চিত্রের নিঃসঙ্গ পরম্পরায় তারই এক করুণ ফিল্মিক রূপ দিয়েছেন। তাই এই ছবিটিতে আমাদের চেনা, বিদেশীর কাছে চমকপ্রদ গোটা গ্রামের জীবনের বোধ যা মানুষের আভাসে ইঙ্গিতে প্রত্যক্ষে পরোক্ষে প্রতিবেশিত্বের নিঃসঙ্গতার মধ্যেও ধরা যায়, সেই গ্রামের মূল বোধটি শিল্পী সঞ্চারিত করলেন না। এমন কি মানুষ কটির মনের জীবনও সংলগ্ন হল না, তাই কয়েকটি এপিসোড, কয়েকটি দুস্থ ব্যক্তির অসংলগ্নতার মর্মন্তুদ স্কেচ্ বা নক্সা পেলুম। প্রথম এপিসোড ইন্দির ঠাকরুণ, সংস্থান ও অভিনয়গুণে হয়তো আদিঅন্ত হিসাবে কিছু বেশি প্রাধান্য পেয়ে যায় দর্শকের মনে। তবে শিল্পী বোধ হয় তারও সমর্থন তৈরি করেছেন একটি নিপুণ ছোঁয়াচে। এই জীবনের অসংলগ্নতা বা বিচ্ছিন্নতার চিত্রপরম্পরায় ভাইবোনের, বিশেষত বোনের দিক থেকে প্রাথমিক পারস্পরিকতাটুকু ছাড়া, এক ইন্দির ঠাকরুণই সংযুক্ততার পরিচয় দেন গোটাফিল্মের মধ্যে একটু তাল-ফেরতায়—বিশেষ করে, সেই প্রশ্নটিতে : হাঁ গা, কি হয়েচে ?—হঠাৎ প্রতিভাত হয়, এই বৃদ্ধার যুক্ততা সমগ্র পরিবারটির সঙ্গে। এবং তাঁর মৃত্যুর পরে এর ছেদটা মনে হয় পরিচালকের উদ্দেশ্য। তাই ভাইবোনের পারস্পরিকতার উপরে, প্রকৃতির সঙ্গে তাদের যোগের উপরে বা গল্পপুরাণের কাব্যের প্রভাবেব ঐক্যের উপরে পরিচালক ঝোঁক দেননি ; দিলে দুর্গার মৃত্যুর পরে অপুর জীবন ও তার স্মৃতির গ্রন্থিবিস্তার অনেক বেশি মনোযোগ পেত। সেইজন্যই তো বহিপ্র্কৃতির বিশেষ ভৌগোলিক রূপটিকে পরিচালক পথের পাঁচালী-র লেখকের ঘনিষ্ঠ প্রেমে গ্রথিত করেন নি। ঐ প্রেমেই

গ্রামটি উদ্ভাসিত হয়, ঐ প্রেমেই মেলে দুর্গাঅপুর মনের মুক্তির মিল। এমন কি স্বামী-স্ত্রীর মধ্যে যে ঘনিষ্ঠতা কথা বলায়, বা না বলায়, কাছাকাছি দাঁড়ানোয় বা বসায়, চোখের চাওয়ায় মুখোমুখি বা মুখ ফিরিয়ে, ব্যক্তিত্বের নানা প্রকাশ ভঙ্গির অধরা আবহাওয়ায় পাওয়া যায়, মানবিক সম্বন্ধের সেই ঐশ্বর্যও ফিল্মে গৌণ করা হয়েছে, যদিচ পরিচালক অবশ্যই জানেন যে ছাপা বইয়ের চেয়ে দেখাশোনার ফিল্মে এই প্রকাশের নানা স্থূলসূক্ষ্ম রূপ সহজে বা সঙ্গতভাবে দেখানো যায়!

কিন্তু ব্যক্তিতে ব্যক্তিতে বাঁধা এই মানবিক নাট্য বোধহয় পরিচালকের উদ্দেশ্যই নয়। না হলে তিনি বিশেষ বিশেষ ভাবে বই থেকে ফিল্মে বারে বারে স'রে যাবেন কেন? আকস্মিকতার জন্য নয় নিশ্চয়ই? না হ'লে ফিল্মের ঐ বিশেষ শেষছবিরই বা তাৎপর্য কি? বিচ্ছিন্ন জীবন প্রায় অর্থহীন, তাইতো তার খাপছাড়া বেদনা, তার অসঙ্গতির তীব্র স্বর। ছবিগুলির নানা টুকিটাকিতে, স্টিল ফোটগ্রাফের মতো বিন্যাসের বিচ্ছিন্নতায়, রবিশঙ্করের ওস্তাদ সুরসংযোজনার নিপুণ কিন্তু সংক্ষিপ্ত ও অনেক সময়ে বিযুক্ত চমকে এই নথিচিত্রমূলক বিশেষত্বই বোধহয় প্রকাশ পায়। তাই ইন্দির ঠাকরুণ যখন রূপকথা বলেন, তখন, দেওয়ালে তাঁর অতিকায় ছায়ার ভয়ঙ্করতা অসংলগ্ন, অর্থহীন। সেইজন্যই তো তাঁর দুই শ্রোতা সেই রাক্ষসীতুল্য বিরুদ্ধ রসাভাসের অপ্রাসঙ্গিক ছায়া দেখে না, দেখি আমরা। দেখি ঐ একবার বিচ্ছিন্ন ভয়ঙ্করতায়। আইসেন্‌স্টাইনের ফিল্মে ইভানের বিরাট ছায়া পড়ে, তার নাট্য আছে সেই দৃশ্যেই এবং আবার পরে লম্বিত সেই মুখই ছায়া ফেলে নাট্যের সুর পালটায় প্রায় দৃশ্যান্তরের মতো, যখন ইভানের মাথা ক্রমে ক্রমে পিছন দিকে ঝুলে পড়ে।

সেইরকম মনে হয়, যাত্রাদৃশ্যের বিরক্তিকর দৈর্ঘ্য, বা ব্যাণ্ড্‌বাত্তির বেসুর প্রাচুর্য, ফড়িং-মাকড়সার মাহাত্ম্য বা একটু অকালে প্রকাণ্ড এক অবাস্তব অর্থাৎ অবাস্ত সাপের মন্থর বিলম্বিত রূপক, আয়ুর্বৃদ্ধান্নে কালো শাড়ী, অস্থানে কুলকুচা, আতুরঘরের সামনে হরিহরের খড়ম

পায়ে কীথ্ সাহেবের চালে পায়চারি ইত্যাদি এসবেরই উদ্দেশ্য শিল্প-রচনার মধ্যে দিয়ে জীবনের অসংলগ্নতা, অবান্তরতা, অর্থহীনতার উপরেই ঝোঁক দেওয়া। সেইজন্যই আলোকব্যবহার ও চিত্রগ্রহণের ভঙ্গীতে এবং ছবিগুলির যোজনাতে এই বিস্বাদ অর্থহীনতার ব্যঞ্জনা দর্শককে চম্‌কিয়ে চম্‌কিয়ে অভিভূত করে। সেইজন্যই তো ঋতুপরিবর্তনে গ্রাম্য জীবনের চেহারা এ ফিল্মে বদ্‌লায় না বা বদ্‌লায় একটা অসংলগ্নতার ছন্দে। এই দিক থেকেই বোধহয় বোঝা যায় কেন এই অসাধারণ পরিচালক বই থেকে নানা বিচ্যুতি করেছেন। মনে হয় যেন বিভূতিভূষণের জীবনদর্শন ও গ্রামীন আবেগ এঁরা নিয়েছেন সমালোচনার মধ্যে দিয়ে, যেভাবে লেনিন একবার বলেছিলেন যে আমরা হেণ্ডরসনকে সমর্থন করি ফাঁসির দড়ি যেমন করে ফাঁসিতে চড়ানো লোকটিকে। কারণ বিভূতিভূষণের ভাবালু কিন্তু সৎ জীবনবোধ সত্যজিৎ রায়ের মতো দক্ষ শিল্পীর অনায়ত্ত একথা ভাবা নিষ্প্রয়োজন, ভাবতে হয় যে ঐ জীবনবোধ এই শিল্পীর কাছে অসার, অগ্রাহ্য। কারণ তাঁর কাছে আমাদের অধিকাংশের জীবন আজ বিচ্ছিন্ন, করুণ কিন্তু বিস্বাদ নিরর্থক, স্মৃতির বেদনার গতিতে ও সৌন্দর্যে আজ গরুর গাড়ীর পথও বাস্তব লাগে না, জীবনই আজ অচল!

আশা করি এই শিল্পী এবারে দেবেন তাঁর জীবনের বোধের পরিণত সংলগ্ন অপরাজিত রূপটি, যাতে পাব নিষ্করুণ বিচ্ছিন্ন দুস্থ জীবনেরও শিবনেত্র, ফিল্মের এক এপিক ছন্দসংহতি, অনিবার্য অর্থময়তা। সেই ফিল্মে গ্রাম হবে না নিপুণ চিত্ররাজির দৃশ্যমালা, চিত্রলতার ঝোঁক কেটে যাবে ছন্দের বা উদ্দেশ্যের সমগ্রতায় অথচ চিত্রগুলি হবে আরো চিত্রশিল্পময় অর্থাৎ কম্পোজড্, সন্ন্যস্ত। তখন আর শহরের মানুষ দুঘণ্টার জন্য বেড়াতে যাব না বাংলার দুস্থ গ্রামে অসুস্থ শহরের চোখ-কান মেজাজের তুচ্ছতা নিয়ে। যে জীবন আমাদের বিচ্ছিন্ন অসম্পূর্ণ কবন্ধ শহরে আরো স্পষ্ট হয়ে ওঠে, সেই জীবনের মানুষগুলির শিশু-গুলির মন হয়তো কম এড়িয়ে যাবে আমাদের ফিল্মের আধানাগরিক

ভঙ্গুর মন থেকে। সত্যজিৎ রায়ের শুদ্ধ রুচি ও আধুনিক মননের কাছেই এ প্রত্যাশা পেশ করা যায়।

অবশ্য চলচ্চিত্রের বাধা অনেক, শিল্পকর্মহিসাবেই। তবু কিছু রুশ ফিল্মে আমরা তো দেখেছি এর রূপান্তর, এই শিল্পকর্মের জয়। নানা রকম তার রূপ, তার ছন্দ; ব্যক্তি ও ব্যক্তি, ব্যক্তি ও সমাজ, ব্যক্তি ও প্রকৃতি নানান্ সম্বন্ধপাতের সংলগ্ন রূপ দেখা গেছে টেকনীকের পরীক্ষায় অনলস সোভিএৎ ফিল্মে। ফরাসী, ইতালীয়, জাপানী ফিল্মও বাংলা ফিল্মের কাছে আমাদের প্রত্যাশা বৃদ্ধি করেছে, যেমন ক'রে গেছেন আমাদের অতুলনীয় চ্যাপ্‌লিন। রূপকথারও ফিল্ম রূপায়ন দিয়েছেন কক্‌তোর মতো শিল্পী, তেমনি এলিঅটের কাব্যের রূপায়নও দেখা গেছে কলকাতায়। খাস চিত্রশিল্পের সুযোগ সুবিধা ফিল্মে পাওয়া নিশ্চয়ই শক্ত। কিন্তু চিত্রশিল্পেও সার্থকতা নির্ভর করে প্রতিভাবান্ শিল্পীর সঙ্কল্পের সমগ্রতা ও সততার উপরে। যে কোনো কর্মেই শিল্পীকে প্রতিভার দায়িত্ব গ্রহণের সঙ্গে সঙ্গে মনস্থির করতে হয়, নির্বাচন করতে হয় নিজের শিল্পীস্বভাবের সত্তায় সেই বিশেষ কেন্দ্রটি, জীবনের ব্যাপ্ত সমুদ্রে যে পঞ্চদলে বা সহস্রদলেই প্রতিষ্ঠিত করা যায় জীবনদর্শনের স্বরূপ বা শিল্পীমানসটির প্রকাশকে। যামিনী রায়ের চিত্রশিল্পের দীর্ঘ ও বিচিত্র ইতিহাসে আমরা জীবন ও শিল্পের বিকাশের এই এক নিয়ন্ত্রিত জয়লাভ দেখি।

আধুনিক শিল্পী মাত্রেই সচেতন শিল্পী, আধুনিক শিল্পকর্মের বিকাশে দেখা যায় শিল্পকর্মই যেন আপন গরজে আত্মসচেতন হয়ে উঠেছে এবং তা উভয়তঃ মানবশিল্পে দীর্ঘ অভিজ্ঞতার মধ্যে স্থান গ্রহণ ক'রে বা সম্বন্ধ স্থাপন ক'রে এবং দ্বিতীয়ত, আধুনিক দেশকালের জীবনোৎসারিত চৈতন্যের তীব্রতায়। কোনো দেশে কোনো শিল্পীর মধ্যে এই আত্ম-সচেতনতা প্রকাশ পায় বিষয়ের আপাতবোধ্য মাহাত্ম্যে, যদিচ সেখানেও দেশে দেশে শিল্পীতে শিল্পীতে তারতম্য বিস্তর। তাই কারো কাজে কখনো বা দেখা যায় তথাকথিত বিষয়ের বাস্তব বা প্রত্যক্ষ রূপদানের

ভাগিদ, কারো কাজে বাস্তব বিষয় হয়ে ওঠে কল্পনার বা রূপের পরোক্ষ-চাপে বহুভঙ্গ। কারো কাজে নির্মম মননের অস্থিরতা হয়ে ওঠে প্রধান, কারো কাজে বা চাক্ষুষ রূপের শান্ত স্থির স্পষ্টতাই মূল উদ্দেশ্য। যামিনী রায়ের বিচিত্র শিল্পপ্রবাহ যেমন অন্বেষায় অস্থির অশান্ত তেমনি তাঁর চিত্রের লক্ষ্য হচ্ছে শান্ত স্থির রূপ অর্জন। এই দুটিকে তুল্য মূল্যদান যে কোনো সমালোচনাতেই শুধু অসতর্কতাবশত ভ্রান্তিতে সম্ভব। কারণ আধুনিকতার অনিবার্য লক্ষণ হচ্ছে রূপায়নের টেকনীকে এই সচেতনতার আতত ছাপ, যে আততি যামিনী রায়ের কাজে ক্রমান্বয়ে প্রকাশ পায়, শুধু বিষয়ে নয়, জমির ব্যবহারে, রঙের টানে ও সম্বন্ধপাতে, রেখার স্নায়ুস্পন্দনের পরিণতিতে।

যামিনী রায়ের দীর্ঘকালের বহু চিত্রাবলী এবং অজস্র নক্সার কিছু দেখলেও তাঁর সমস্ত কাজের মধ্যে চিত্রকলার আত্মসচেতনতার আধুনিক অভিযানটি স্পষ্ট হয়। এবং মাঝে মাঝে সাক্ষাৎ বিষয়ের আধুনিকতাও অবাক করে দেয়। যামিনী রায়ের মতো বহুকর্মা শিল্পীর কাজের ধারাবাহিক প্রাচুর্য দেখে নিঃশেষ করতে অনেক বছরের বিনীত মনোযোগ প্রয়োজন—যে কোনো শিল্পালোচনাতেই যা প্রয়োজন। এবং শিল্প সমালোচকের যদি নিজের বোধ না থাকে, নিজের রুচি যদি স্থির না থাকে, তিনি যদি কোনো বিষয়ে নিজের স্বভাব দিয়ে পছন্দ অপছন্দ নির্ধারিত না ক'রে থাকেন, তাহলে তাঁর আলোচনায় তথ্যের বাহুল্য হয় মূলত অর্থহীন, তত্ত্বকথা হয় এলোমেলো। তখন অজন্তায় ভারতীয় ভাস্কর্য এবং চৈনিক চিত্রকলার সংমিশ্রণে লোকে খুঁজে পায় কাল্পনিক আদি ও অকৃত্রিম রূপশুদ্ধি, যদিচ অজন্তার ভ্রাম্যমাণ-গল্পচিত্রে চোখের শিল্পনিয়ম স্বভাবতই অনুসৃত নয়। কারণ শিল্পকার্যের প্রাথমিক বোধ না থাকলে পাঁচটা বই-এর পাতা উলটে বা না উলটে লাভ হয় হিতে বিপরীত; বিনীত অজ্ঞতার স্বাস্থ্য দাম্ভিক বা যশোলিপ্সু অর্ধপক্কতার চেয়ে সর্বদাই আশাপ্রদ। এবং অনেক তথ্যমূলক কাজে তথ্যের সংগ্রহ নিশ্চয়ই মূল্যবান, এমন কি বহরের গুণে এদিকে ওদিকে ত্বরিত

সমাধানের আশ্রয় নিলেও মোটের মাথায় একটা বড়ো গড়পড়তা তাৎপর্য থেকে যায়। কিন্তু শিল্প বা সাহিত্যের আলোচনা তো শুধু গণনা নয়, সংক্ষিপ্তকরণ নয়। এমন কি অনেক ভালো ভালো বই দেখলে রাখলেও নয়, তাই কোনো কোনো শিল্পের সমালোচকের লেখায় মেলে না সেই সচেতনতা, সেই বোধ, সেই দৃষ্টি যাতে বোঝা যায় কেন কোনো শিল্পী কোথাও চোখ রাখেন বা রাখেন না। এবং শিল্পী শুধু কারিগর নন।

যে কোনো শিল্পীর মতো যামিনী রায়কেও মুখ ফেরাতে হয়েছে অতিদক্ষ কিন্তু উৎকেন্দ্রিক প্রতিকৃতির জগৎ থেকে, জীবনের অনেক প্রত্যক্ষ দিক থেকে। নিশ্চয়ই তাঁর শিল্পীস্বভাবকেও মনস্থির করতে হয়েছে, অনেক রকম নৈপুণ্যের লোভ ত্যাগ করতে হয়েছে। একদিকে শিল্পের ঐতিহাসিক স্বকীয় বিকাশের ফলে আধুনিক শিল্পের শুদ্ধ ধ্যানধারণা এবং অন্যদিকে বৃহত্তর জীবনের ঐতিহাসিক প্রগতির ফলে সামাজিক বাস্তববাদের বিষয়মাহাত্ম্য, এই দুটি সমুদ্রের মধ্যে সেতু বিস্তারে কোনো একটি শিল্পীর কীর্তি আজও উল্লেখযোগ্য হয়ে ওঠে নি। কারণ রূপের ধারণার অস্পষ্টতা যামিনী রায়ের তথা আধুনিক শিল্পের স্বভাববিরোধী, তাই যেখানে আমাদের অসম্পূর্ণ অসমঞ্জ জীবনের স্পষ্ট সঙ্গত চেহারা ফোটেনি, সেখানে তিনি চোখ রাখতে চাননি, এমনকি জীবনের অনেক কিছুর বাস্তব আকর্ষণ সত্ত্বেও। বিশ্ব-বিরাজের চটকে উদ্‌ভ্রান্ত না হয়ে বিশেষ দেশের বিশেষ যুগের সীমার মরুভূমিতে তিনি অর্জন করেছেন স্বকীয় বলিষ্ঠতায় শিল্পসীমার স্নিগ্ধ রেখা, সঙ্গত বর্ণালি। তিনি স্বর্ণমৃগের সন্ধানে বিকাশের মাটিতে সীতার গণ্ডী ছেড়ে ছোটেন নি, কারণ তাঁর চিত্রের বিস্তৃত জগতের সীমায়নের ইতিহাস আমাদের এলোমেলো জীবনেরই মর্মে। তাই তাঁর অসামান্য বিকাশে আমরা দেখতে পাই শহুরে উপনিবেশের দুস্থ গ্রামীন ইতিহাসের সংগ্রাম ও জয়পরাজয়; তাঁর স্তব্ধ নিরুদ্ধ সৌন্দর্যের তীব্র বেদনা যার স্থিতধী রূপাভাসে জাগে ঐ ইতিহাসের স্বরূপেই দর্শকের জিজ্ঞাসা, স্পষ্ট রূপদানের আবেগ। তিনিই দীর্ঘকাল ধরে আমাদের মধ্যে

মনস্থির ক'রে কাজ করেছেন ও করছেন, মিলিয়েছেন অক্লান্ত প্রতিভায় একটি সৎসঙ্কল্প যার ছন্দ তাঁর বিরাট বিকাশ জুড়ে। জীবনকে তিনি গ্রহণ করেছেন এক মৌল মানবিকতায়, এক দেশজ অন্তরঙ্গতায়। এ কথা না বুঝলে চিত্রকলার আলোচনা বাহ্যমাত্র। আর ইতিহাসের দায়িত্ব আমাদের সবার, যে যার কর্মক্ষেত্রে সারা দেশবাসীর, একা শিল্পীর নয়, সাহিত্যিকের নয়।

# চিত্রশিল্পী রবীন্দ্রনাথ

কলকাতার এক থিএটারে কথাটা উঠেছিল। প্রবীণ ইংরেজ বৈজ্ঞানিক সস্ত্রীক "রক্তকরবী" দেখতে গিয়েছিলেন, তাঁরা বললেন, রক্তকরবী পাঠের চেয়ে অভিনয় দেখতে আরো ভাল লাগে। ঐ ভালো লাগার কৃতিত্ব শম্ভু মিত্র ও বহুরূপী সম্প্রদায়ের। সুন্দর ভাব ও ভাষা সত্ত্বেও নাটকটিতে যে নাট্যগুণের অভাব বিদেশী পাঠকের কাছে স্পষ্ট হয়েছিল, সে অভাব পূরণ করেছেন প্রযোজক ও নটনটীরা, তাঁদের নিজেদের প্রাণময়তা দিয়ে, তাঁদের আবেগবান বাস্তবনির্ভর রূপায়নের আধুনিকতা দিয়ে। ফলে অধ্যাপকদম্পতি হলডেন-রা, তাঁদের নিমন্ত্রণ-কর্তা অধ্যাপক প্রশান্তচন্দ্র মহলানবিশ ও শ্রীমতী মহলানবিশের মতোই খুশি হয়েছিলেন, বাংলাতেই অভিনয় দেখেশুনে। পরে হলডেন্ বলেছিলেন যে তিনি অবশ্য বাংলায় রবীন্দ্রনাথের কীর্তিবিষয়ে আমরা কি ভাবি তা জানেন। ইংরেজি অনুবাদে রবীন্দ্ররচনাবলী তিনি মন দিয়েই পড়েছেন কিন্তু রবীন্দ্রনাথ যে মহাকবি সেটা তাঁর পক্ষে বোঝা শক্ত হত, যদি না তিনি রবীন্দ্রনাথের চিত্রাবলী দেখবার সুযোগ পেতেন। রবীন্দ্রনাথের ছবি দেখবার পরে তিনি কল্পনা করতে পারেন যে নিজভাষায় এই মহাপুরুষ, যাঁর হাত থেকে এইসব ছবি বেরিয়েছে, মহৎ কবি বলে বিবেচিত হতে পারেন।

সম্ভবত রবীন্দ্রনাথের রচনাবলীর অনুবাদ-ভাগ্য ভালো হয় নি। এবং যাঁরা বাংলার ভূমিতে রবীন্দ্রকীর্তির মাহাত্ম্য জানেন না, তাঁদের পক্ষে রবীন্দ্রচিত্রাবলী রবীন্দ্র-প্রতিভার প্রথম ও প্রত্যক্ষ পরিচায়ক হিসাবে তাই সার্থক। রবীন্দ্রনাথের চিত্রসাধনা তাঁর শিল্পীর ব্যক্তিস্বরূপে এবং তাঁর বহুধাপ্রকাশে সম্পূর্ণতা এনেছিল। এই ব্যক্তিস্বরূপ স্বকীয় কর্মক্ষেত্রে বিরাট এবং কীর্তিতে বীরগৌরবান্বিত, যদিচ তার প্রকৃতি বোঝা শক্ত তাঁর স্বদেশে ও স্বজাতির পৌর্বাপর্য বিচার ছাড়া। অবশ্য তাঁর বিস্তারের মহাসাগরকে রূপ-নির্ণয়ে বলতে হয় প্রশান্তই। একথা

স্বাজাত্যাভিমানেও না মেনে লাভ নেই যে রবীন্দ্ররচনাবলীতে একটি সবল মার্জিত মনের পরিচয়টাই মুখ্য, সে মনে ঝঞ্ঝার চেয়ে শান্তির মর্যাদাই বেশি। কিন্তু এই ঝঞ্ঝার চেয়ে শান্তির টান, তাঁর পরবর্তীদের যাই হোক তাঁর কাছে মোটেই একটা অগভীর অভ্যাস ছিল না। এই অমৃতের বিশ্বাস ছিল তাঁর সমগ্র স্বভাবের গভীরে, এই বিশ্বাস তাঁর কাছে একান্ত সত্য ছিল, এতেই ছিল তাঁর জীবনদর্শনের আর মানসের মহিমা।

তাঁর বিশ্বাস বা ধ্যানধারণার, বা যা তিনি তাঁর জীবনের ভিত্তিতে নিজেই গড়েছিলেন তাঁর সেই ব্যক্তিস্বরূপের বিশ্লেষণ ব্যাখ্যার আর প্রয়োজন নেই। তাঁর সরকারী জীবনীকার আমাদের দুচার কথা যা বলেছেন তাতেই তাঁর পটভূমি খানিকটা আলোকিত: যেমন আমরা প্রভাতবাবুর জীবনীতে জানতে পারি যে তরুণ কবি ইওরোপে মানব-মনের স্বাধীন উল্লাসে যখন সমধিক মুগ্ধ হলেন, তাঁর ঋষি-প্রতিম পিতৃদেব তখন তাঁকে বাড়ি ফিরে আসতে বলেন। রবীন্দ্রনাথকে যে হঠাৎ বিবাহে বদ্ধ হতে হয়, সেও প্রভাতবাবু বলেন, তাঁর গুরুজনের উদ্বিগ্ন নির্বন্ধে। কী চিরজাগ্রত মর্যাদায় এবং সম্পূর্ণ কর্তব্যবোধের আবেগে রবীন্দ্রনাথ সারাজীবন ধরে জীবনের সব দাবিদাওয়া পালন করে যান, তাও আমাদের সবার জানা। কনিষ্ঠপুত্রের উপরে মহর্ষির প্রভাব খুবই গভীর ছিল, এই আধ্যাত্মিক সৌকুমার্যে এবং শালীনতায় বা নীতিনিষ্ঠায়।

অবশ্য যে কোনো ভালো জিনিসের মতোই এই সৌকুমার্য ও শালীনতারও একটা সীমাবদ্ধ দিক ছিল। রমঁ্যা রলঁ্যার পাঠকদের একটি গল্প এ প্রসঙ্গে মনে থাকতে পারে: একদা মহর্ষি দর্শনেচ্ছু রামকৃষ্ণকে বাড়ীর উৎসবে নিমন্ত্রণ করেন এবং তারপরে মনে করেন যে সুসজ্জিত বাবু-সাহেব অতিথিদের মধ্যে সেই গ্রাম্যবেশ সরল ধর্ম-সাধককে হংস-মধ্যে বকের মতো লাগবে এবং নিমন্ত্রণ প্রত্যাহার করেন।

রলঁার এই গল্পটিতে আভিজাত্যের যে বাধাবিপত্তি দেখা যায়, তার থেকে রবীন্দ্রনাথও মুক্তি পান নি। ভিলিএর দ লিল আদাঁর মতো

রবীন্দ্রনাথকে কখনো অত্যুক্তি করতে হয়নি যে : জীবনযাত্রা, ওটা আমাদের চাকরবাকররাই করবে। কিন্তু আভিজাত্য যে দেশে দুর্লভ ও প্রায়ই পঙ্গু, সে দেশে প্রকৃত অভিজাত হওয়ার সঙ্কোচ বাধা তাঁকেও ভুগতে হয়েছিল। এই বাধার মধ্যে দিয়ে তিনি অনেক কিছু লাভ করেছিলেন, মহৎ শিল্পীমাত্রেই যেমন স্বকীয় সীমার বা নির্দিষ্টতার সদ্ব্যবহার করে থাকেন। সম্ভবত তাঁর সৃষ্টিময় কল্পনার চিরবিশ্রামহীন প্রাণশক্তিও এই স্থূল ভাঙাচোরা আমাদের জীবনের সাধারণ্য থেকে আত্মসম্বরণেই তার বিরোধী জোর পেয়েছিল। অবশ্য, তিনি সারাজীবন ধরে বারবার সীমানার বাইরে যাবার চেষ্টা করেছেন। এবার ফিরাও মোরে, এই আবেদন বসুন্ধরাকে তিনি বারবার বলেছেন কবিতায়, গল্পে, উপন্যাসে নাটকে নানাভাবে এবং তাঁর বিশাল কর্মক্ষেত্রের অন্তত দুটি বিভাগে তিনি তাঁর মহৎ কিন্তু নির্দিষ্ট উত্তরাধিকারের গণ্ডী থেকে স্বাধীনতা অর্জন করেন। যখন জীবনাভিজ্ঞতায় তিনি নিজে সম্পূর্ণতা পেলেন পরিণত বয়সের প্রশান্তিতে এবং দীর্ঘ কৃতিত্বের সাবলীলতায়, তখনই তাঁর অসামান্য গীত-প্রতিভায় এল দৃশ্য স্পৃশ্য ইন্দ্রিয়গ্রাহ্য এই বহির্বিশ্বের আর মানবিক প্রেমের সৌন্দর্যের মধ্যে সহজ আত্মদানের বিহ্বল সৌন্দর্যবোধ।

তাঁর গানের এই পরিণতি বা রূপান্তরের রহস্য ঠিক প্রশান্তির মধ্যে স্মৃতিধৃত আবেগের ব্যাপার নয়, এখানে আমরা যেন পাই এই স্থূল মর্ত্যলোকে আমাদের বিপদসঙ্কুল জীবনযাত্রার দুঃখসুখ আনন্দবেদনাই, স্মৃতির নির্বিকার পূজার মধ্যে দিয়ে গ্রহণীয় রূপে। তাই কি চেহারায় চিরসুশ্রী রবীন্দ্রনাথ পরিণত বয়সেই হয়ে উঠলেন আশ্চর্য সুন্দর পুরুষ? সে সৌন্দর্য তো এক অসামান্য কবিমনের অসামান্য বিকাশের ঐশ্বর্যরূপই।

॥ ২ ॥

বহুকাল আগে এক আর্টস্কুল-অধ্যক্ষ বলেন যে রবীন্দ্রনাথ তো একটা দেশলাইবাক্স আঁকতে পারেন না, তাঁকে কি করে চিত্রকর বলা যায়? কথাটা হয়তো আকাডেমিক দিক দিয়ে একেবারে উদ্ভট নয়;

বিশেষত যখন এদেশে বহু নবীন শিল্পী, যাকে বলে আবস্ট্রাক্ট আর্ট, তার স্বাধীন বিন্যাসে মেতে যান, যদিও ঐ আবস্ট্রাক্ট আর্ট ইওরোপের বুর্জোয়া রেনেসান্সেরই আবশ্যিক প্রতিক্রিয়া বা পরবর্তী ধাপ। সেজানের বিষয়েও এবম্বিধ কথা শোনা যেত, কারণ ধ্রুপদী ইতালীয় বা ওলন্দাজ ওস্তাদের মতো তুলি ব্যবহার এবং রঙের মসৃণ প্রয়োগ সেজানের কাজে দুষ্প্রাপ্য। গোগ্যাঁ ও দুওনিএর রুসোকেও শখের চিত্রকর বলা যায়। কাব্য বা সঙ্গীতের ক্ষেত্রে কেন জানি না আমরা দেশলাইবাক্স বর্ণনার ক্ষমতা দাবী করি না—একেবারে করি না বললে ঠিক হবে না, অন্তত ঠিক ছবি-আঁকার মতো করি না।

সে যাই হোক, আরেকজন আর্টস্কুল-অধ্যক্ষ এ আপত্তির জবাব দেন। রবীন্দ্রনাথ বহুকাল আগেই ড্রইং অভ্যাস করতেন। কেউ কেউ রবীন্দ্রনাথের চিত্রলোকে আবির্ভাবের ব্যাখ্যায় বলেন যে তাঁর চিত্রের জন্ম রচনাখসড়ার কাটাকুটিতে তাঁর লিপি-রেখার প্রতি সার্থকতার বা শ্রী-র সন্ধানে মনোযোগে। সম্ভবত এও বলা যায় যে রবীন্দ্রনাথ আমাদের শতাব্দী সাবালক হওয়ার আগে ছবি আঁকেন নি কারণ ততদিন একালের আবহাওয়ার অপেক্ষা ছিল। তিনি একালের শিল্পী তাই তাঁকে ষাটবছর অবধি একালের অপেক্ষা করতে হল এবং তারপরে তাঁর ছবি আঁকা চলল আবিষ্কারের আনন্দিত প্রাবল্যে। রবীন্দ্রচিত্রাবলী রবীন্দ্র-নাথের জীবন ও কীর্তির এবং আমাদের শিল্পের ইতিহাসে উভয়তই গভীর মনোযোগের দাবী রাখে।

লেওনার্দো বোধ হয় কাব্যের তুলনায় চিত্র যে আরো সন্তোষ-জনক শিল্প সে কথা ঠিকই বলেছিলেন, কারণ, "প্রকৃতির অফুরন্ত রচনাবলী অপেক্ষাকৃত সম্পূর্ণভাবে ও প্রচুরভাবে বুঝতে গেলে মানবমনের বাতায়ন অর্থাৎ চোখের মাধ্যমই প্রধান এবং কান হচ্ছে দ্বিতীয়, যার মর্যাদা আসে চোখে যা দৃশ্য তারই ধ্বনি শুনতে পেরে।" রবীন্দ্রনাথ মনে হয় ধ্বনি আগেই শুনতে পেয়েছিলেন, তিনি যে গায়ক ও সঙ্গীত-কার ছোটবেলা থেকেই ছিলেন, সেই সাধনাই তাঁর শ্রবণের সহায়

হয়েছিল। প্রকৃতির রচনা তিনি দেখেন শোনেন ভালোবাসেন, সেই সঙ্গীতের প্রতিধ্বনি এল তাঁর কথায় ও সুরে একাত্ম হাজার গানে। গানের এই সম্ভ্রান্ত অভ্যাস ছন্দের সাধনায় ও কর্তৃত্ব অর্জনে তাঁকে বিশেষ সাহায্য করেছিল। বর্তমান লেখকের মনে আছে, একথায় তিনি খুশি হয়ে সায় দিয়েছিলেন। তাছাড়া, দাভিঞ্চির মত সত্ত্বেও বলতেই হবে তাঁর দীর্ঘ এবং বিচিত্র কাব্যের অভিজ্ঞতায়, পদ্যে ও গদ্যে তাঁর সেই শক্তি আয়ত্তে এসেছিল, যাতে মানুষ তার নিজের বোধ্য বিশ্বকে কাব্যে নির্বিশেষ নবসৃষ্টিতে, নব ধারণায় পুনঃসংগঠিত করতে পারে। এমনকি তাঁর কাব্যের বীজবপনে এই ধারণামূলক বা বুদ্ধিমূলক অভ্যাসের জন্যই বোধহয় রবীন্দ্রকাব্যের জগৎ একদিকে সীমায়িত হয়েছিল, অন্যদিকে ইন্দ্রিয়াধিক সাহায্য পেলেও; শুধু তাঁর ব্যক্তিগত সামাজিক ইতিহাসের প্রভাবে নয়।

লেওনার্দো কাব্যের কথা সঠিক মনে না রেখেই বলেছিলেন: মানবদেহের প্রতিপ্রকাশের ব্যাপারে কবির কর্ম এবং চিত্রকরের কর্মে সেই তফাত, যে প্রভেদ খণ্ডিত এবং অখণ্ড শরীরের মধ্যে। —তিনি কবিকে সঙ্গীতকারের সঙ্গে তুলনা করেন: কিন্তু কবি বহুস্বরের সুরবদ্ধ বিন্যাসে অক্ষম কারণ বহু কথা একসঙ্গে বলার ক্ষমতা তাঁর নেই, চিত্রকর যা করতে পারে তার ষড়ঙ্গ সুষমায়, যাতে সমগ্রের অংশগুলি একই সঙ্গে সক্রিয় এবং একই সময়ে সমগ্রে ও অংশে দৃশ্য হয়ে ওঠে। ইত্যাকার কারণে কবির স্থান চিত্রকরের অনেক নিচে গোচর বস্তুর প্রতিপ্রকাশে এবং সঙ্গীতকারেব অনেক নিচে অগোচর বস্তুর ক্ষেত্রে।

প্রক্রিয়াগুলি যে ভিন্ন তাতে সন্দেহ নেই। কারণ প্রতিটি শিল্পেই তার বিশিষ্ট কর্মকাণ্ডবশত বিশিষ্ট সুবিধা ও অসুবিধা আছে। যা চোখের শিল্প তাতে যেমন কানের কাজ হয় না, তেমনি যা মনের শিল্প তাতে যদি কেউ চোখের শিল্পের কাজ করতে যায় বা দাবি করে তাহলে তা তো ব্যর্থ হবেই। মানুষের অভিজ্ঞতার অনেক কিছু তাই চিত্রের আয়ত্তে নেই তার কর্মপ্রক্রিয়ার বৈশিষ্ট্যের জন্যই। "দিভিনা কমেদিয়া,"

"কিং লিআর" বা "অডিসি" কাব্যেই সম্ভব, লেওনার্দোর হাতে নয়। এবং কাব্যেও মালার্মের পর থেকে বস্তুর এক সংহত রূপের দিকে ঝোঁক দেখা যাচ্ছে। লেওনার্দোর পরের জ্ঞানে এও জানা কথা যে চিত্রকরের চোখও মানবদেহের খণ্ডিত রূপই একবারে দেখতে পায়, চোখের নিয়মই তাই; সমগ্রের অংশগুলি শিল্পীর সংযোজনা, একরকম গরিষ্ঠ সাধারণ গুণনীয়ক। এমনকি দুই চোখ এক দেখে না। তবু লেওনার্দোর বক্তব্যে একটা অর্ধসত্য আছে এবং রবীন্দ্রনাথ যদি শুধু কবি হতেন, তাহলে তাঁর গান ও ছবির ঐশ্বর্য থেকে আমরা বঞ্চিত হতুম এবং তাঁর শিল্পীসত্তাও তুলনায় অসম্পূর্ণ থাকত। গান ও ছবির মাধ্যমে তাঁর ব্যক্তিস্বরূপ, তাঁর কাব্যের কীর্তি ও সীমা মুক্তি পেয়েছিল।

পৃথিবীতে আরো দুচারজন মহাকবি ছবি এঁকেছেন, যেমন গয়টে বা হুগো এবং চিত্রশাস্ত্রে আলোক ও বর্ণতত্ত্বে গয়টের দান স্মরণীয়। পিকাসোর কবিতাও এ প্রসঙ্গে স্মরণীয়! ইংরেজিতে ব্লেক আছেন একাধারে কবি ও চিত্রকর। কুমারস্বামী রবীন্দ্র-ব্লেক তুলনা করেছিলেন কিন্তু ঠিক মর্মে প্রবেশ করেননি, ব্লেকের ছবি ও কবিতা একে অন্যের রূপান্তর মাত্র, রবীন্দ্রনাথের ছবি কবিতার সম্পূরক।

আবার, যদিও রবীন্দ্রনাথ চিত্রকলায় এমেচ্যর বা শখের কর্মী (কবিতাতেও কি তিনি তাই নন? কোনো কবিতার স্কুলে তো তিনি পাশ করে নি!) তবু তিনি এলফ্রেড ওআলিস্ বা রামজোড়ের সঙ্গে তুলনায় নন কারণ তাঁর চিত্রকলার ভিতে ছিল এক বিদগ্ধ সভ্যতার সজ্ঞান উত্তরাধিকারী বিশ্বজ্ঞ ভারতীয়ের ষাটবছরব্যাপী শিল্পসংস্কৃতির একনিষ্ঠ চর্চা। তবে এই দৃশ্য বিশ্বের আক্রম এবং সে বিশ্বকে রূপ দেবার নবাবিষ্কৃত ক্ষমতায় তাঁর উল্লাস প্রচণ্ড এবং ছবি আঁকা ব্যাপারটা পরিণতবয়স আমাদের শুভ্রকেশ কবিকর্তার কাছে শিশুর মতোই একটা উত্তেজনার অভিযান হয়ে উঠেছিল। শ্রীযুক্ত যামিনী রায় যখন তাঁর ছবির প্রশংসা করেন তাই তখন তিনি অত খুশি হন:

"আমার সৌভাগ্য এই বিদায় নেবার পূর্বেই নানা সংশয় এবং

অবজ্ঞার ভিতরে আমি তোমাদের এই স্বীকৃতি লাভ করে যেতে পারলুম। এর চেয়ে পুরস্কার এই আবৃত দৃষ্টির দেশে আর কিছু হতে পারে না।"

আর এক চিঠিতে তিনি লেখেন: "ইন্দ্রিয়ের ব্যবহারে আমাদের জীবনের উপলব্ধি। এইজন্যে তার একটি অহেতুক আনন্দ আছে। চোখে দেখি—সে যে কেবল সুন্দর দেখে বলি, খুশি হই তা নয়। দৃষ্টির ওপরে দেখার ধারা আমাদের চেতনাকে উদ্রেক করে রাখে। ছেলেবেলায় নির্জন ঘরে বন্দী হয়ে থাকতুম—কেবল খড়খড়ির ভিতর থেকে নানা কিছু চোখে পড়ত, তার ঔৎসুক্য মনকে জাগিয়ে রাখত।

এই হ'ল ছবির জগৎ। যে দেখায় মনটাকে টানে না, যা একঘেয়ে, যার বিশেষ রূপের বৈচিত্র্য নেই তার মধ্যে যেন মন নির্বাসিত হয়ে থাকে। সে আপন পুরো খোরাক পায় না। ছবির তত্ত্ব এর থেকেই বুঝব। দেখবার জিনিস সে আমাদের দেয়—না দেখে থাকতে পারিনে; তাতে খুসী হই। মানুষ আদিকাল থেকে এই দেখবার উপহার নিজেকে দিয়ে এসেছে—নানা রকম ছাপ পড়েছে মনে। যে রূপের রেখা এড়াবার জো নেই, যা মনকে অধিকার করে নেয় কোনো একটা বিশেষত্ববশত—তা সুন্দর হোক বা না হোক মানুষ তাকে আদর করে নেয়, তাতে তার চারিদিকের দৃষ্টির ক্ষেত্রকে পরিপূর্ণ করতে থাকে। আমরা দেখতে চাই, দেখতে ভালবাসি। সেই উৎসাহে সৃষ্টিলোকে নানা দেখবার জিনিষ জেগে উঠছে। সে কোন তত্ত্বকথার বাহন নয়, তার মধ্যে জীবনযাত্রার প্রয়োজন বা ভালমন্দ বিচারের কোনো উদ্যোগ নেই। আমি আছি—আমি নিশ্চিত আছি এই কথাটা সে আমাদের কাছে বহন করে আনে। তাতে আমি আছি—এই অনুভূতিকেও কোনো একটা বিশেষভাবে চেতিয়ে তোলে। ছবি কি —এ প্রশ্নের উত্তর এই যে—সে একটি নিশ্চিত প্রত্যক্ষ অস্তিত্বের সাক্ষী। তার ঘোষণা যতই স্পষ্ট হয়, ততই সে হয় একান্ত, ততই সে হয় ভালো। তার ভালোমন্দের আর কোনো রকম যাচাই হতে পারে না। আর যা কিছু সে অবান্তর—অর্থাৎ যদি সে কোনো

নৈতিক বাণী আনে, তা উপরি দান। তখন বিশ্বদৃশ্যে গানের সুর লাগত কানে, ভাবের রস আসত মনে। কিন্তু যখন ছবি আঁকায় আমার মন টানল, তখন দৃষ্টির মহাযাত্রার মধ্যে মন স্থান পেল। গাছপালা জীবজন্তু সকলই আপন আপন রূপ নিয়ে চারিদিকে প্রত্যক্ষ হয়ে উঠতে লাগল। তখন রেখায় রঙে সৃষ্টি করতে লাগল যা প্রকাশ হয়ে উঠেছে। এ ছাড়া অন্য কোনো ব্যাখ্যার দরকার নেই। এই দৃষ্টির জগতে একান্ত দ্রষ্টারূপে আপন চিত্রকরের সত্তা আবিষ্কার করল। এই যে নিছক দেখবার জগৎ ও দেখবার আনন্দ এর মর্ম-কথা বুঝবেন তিনি যিনি যথার্থ চিত্রশিল্পী। অন্যেরা এর থেকে নানা বাজে অর্থ খুঁজতে গিয়ে অনর্থের মধ্যে ঘুরে বেড়াবে। কিছুদিন পূর্বে কয়েকজন কবি এবং ভাবুক এসেছিলেন, আমার কাছে ছবির কথা জিজ্ঞাসা করেছিলেন, আমি বলবার চেষ্টা করেছিলুম; কিন্তু তাঁরা এর ঠিক উত্তর স্পষ্ট করে কানে তুলেছিলেন ব'লে আমার বোধ হয় নি। সেইজন্য ছবি সম্বন্ধে আমার বলবার কথা আমি আজ তোমার কাছে বললুম—তুমি গুণী, তুমি এর মর্ম বুঝবে। পৃথিবীর অধিকাংশ লোক ভালো করে দেখে না—দেখতে পারে না। তারা অন্যমনস্ক হয়ে আপনার নানাকাজে ঘোরাফেরা করে। তাদের প্রত্যক্ষ দেখাবার আনন্দ দেবার জন্যই জগতে এই চিত্রকরদের আহ্বান। চিত্রকর গান করে না, ধর্মকথা বলে না; চিত্রকরের চিত্র বলে "অয়ম্ অহম্ ভো" —এই যে আমি এই।"

যখন তিনি আগের পঁচাত্তর বছরকে পিছনে ফেলে আবার এক নতুন আরোগ্যের যাত্রায় চলেছেন, ভাঙাছন্দে অনিশ্চিত নতুন ভাষায়, সেই শেষ বয়সের কবিতার একটিতে দেখি:

"এই মোর জীবনের মহাদেশে
কত প্রান্তরের শেষে,
কত প্লাবনের স্রোতে
এলেম ভ্রমণ করি শিশুকাল হতে—

কোথাও রহস্যঘন অরণ্যের ছায়াময় ভাষা,
কোথাও পাণ্ডুর শুষ্ক মরুর নৈরাশ্য,
কোথাও বা যৌবনের কুসুমপ্রগলভ বনপথ,
কোথাও বা ধ্যানমগ্ন প্রাচীন পর্বত
মেঘপুঞ্জে স্তব্ধ যার দুর্বোধ কী বাণী,
কাব্যের ভাণ্ডারে আনি
স্মৃতিলেখা ছন্দে রাখিয়াছি ঢাকি,
আজ দেখি অনেক রয়েছে বাকি।

সুকুমারী লেখনীর লজ্জা ভয়
যা পরুষ, যা নিষ্ঠুর, উৎকট যা, করে নি সঞ্চয়
আপনার চিত্রশালে ;
তার সঙ্গীতের তালে
ছন্দোভঙ্গ হল তাই।
সংকোচে সে কেন বোঝে নাই।

সৃষ্টিরঙ্গভূমিতলে
রূপ-বিরূপের নৃত্য একসঙ্গে নিত্যকাল চলে,
সে দ্বন্দ্বের করতালঘাতে
উদ্দাম চরণপাতে
সুন্দরের ভঙ্গী যত অকুণ্ঠিত শক্তিরূপ ধরে,
বাণীর সম্মোহবন্ধ ছিন্ন করে অবজ্ঞার ভরে।

তাই আজ বেদমন্ত্রে, হে বজ্রী, তোমার করি স্তব—
তব মন্ত্ররব
করুক ঐশ্বর্যদান,
রৌদ্রী রাগিণীর দীক্ষা নিয়ে যাক মোর শেষগান,
আকাশের রন্ধ্রে, রন্ধ্রে
রূঢ় পৌরুষের ছন্দে
জাগুক হুংকার
বাণীবিলাসীর কানে ব্যাপ্ত হোক ভর্ৎসনা তোমার ॥”

অন্য শিল্পের ক্ষেত্রে তাঁর ছন্দ অনেক ভালো আত্ম-উপলব্ধি

করেছিল, কথা বা কাব্য সাহিত্যের অভ্যস্ত শুচিবায়ু তাঁকে "চণ্ডালিকায়" ব্যাহত করতে পারে নি, চিত্রকলায় প্রাচীরসীমা টানতে পারে নি। ১৯৩০-এ তিনি লণ্ডনে বলেছিলেন: "আমার মনে হল যে সমস্ত বিশ্বই জীবনের ও সৃষ্টির ঐক্যের মধ্যে দিয়ে দেখা যায়। কবির বা শিল্পীর সেইসব সৃষ্টিরই স্থায়িত্বের অধিকার আছে, যা সামঞ্জস্যে সঙ্গত, কারণ পারস্পরিক সম্বন্ধ-যোজনই সৃষ্টির নিয়ম। আমি মাঝে মাঝে ভাবি জিরাফের লম্বা গলাটার কি সার্থকতা। যখন ঐ গলাটার জন্যে অতিরিক্ত দাবিটা উঠল, নিশ্চয়ই সারা শরীর বিড়ম্বিত হল, এবং যতদিন না প্রক্রিয়াটা শেষ হল ততদিন নিশ্চয়ই সেটা খাপ খায় নি, তাই সমস্ত শরীরটাকে সচেষ্ট হতে হল আগন্তুককে যথোপযুক্তভাবে বরণ করবার প্রস্তুতিতে। এরকম ব্যাপার বিশ্ব ব্যেপে চলেছে।"

চিত্রে রবীন্দ্রনাথ সব বস্তুর চরম ঈসথেটিক বা সংবেদন-উপযোগ উপলব্ধি করেছিলেন, যদিও সে তুলনায় কাব্যে তাঁর সৌন্দর্যের মান ছিল গোঁড়া ধরনের। সাহিত্যে বারবার চেষ্টা করলেও সমগ্র বিচারে বলতে হয়, রবীন্দ্রনাথ তাঁর তত্ত্বে ও প্রয়োগে সুন্দরকে চিনেছিলেন তন্বু, পেলব, মার্জিত, আধ্যাত্মিক, একটু অভিজাতমন্য, একটু টেনিসনীয় ভাবে। সজনেডাঁটার আপত্তি তিনি কাব্যে তুলেছিলেন. কিন্তু চিত্রে তিনি আবিষ্কার করেছিলেন যে, "উট কিম্ভুত জানোয়ার, কিন্তু মরুভূমিতে নিজ পারিপার্শ্বিকে, উটও সম্পূর্ণতা পায়।" কবিতার চেয়ে ছবিতে বস্তুর নিজ পারিপার্শ্বিক দেখা ও রচনা করা আরো সহজ; যদিও অবশ্য রিল্‌কে বা পাস্তেরনাকের মতো আধুনিকদের কবিতাতেও সে চেষ্টা দেখা যায়।

॥ ৩ ॥

রবীন্দ্রনাথের দুহাজার না হোক বেশ কিছু ছবি যেই দেখেছে সেই অভিভূত হয়েছে এক মহাকবির এই বিশ্বরূপদর্শনের স্বকীয়তায় ও বৈচিত্র্যে। এ এক আশ্চর্য নির্ভীক বিশ্ব, এক প্রবল ব্যক্তিস্বরূপের নিবিড় ঐশ্বর্যে বিস্ময়কর জগৎ। এ জগতে বস্তুর প্রকাশ বহুরূপে

